পরিচিতের মুখে শুনেছেন বলে অনুরোধটা করেছেন।”

“লক্ষ-লক্ষ টাকার বিষয়সম্পত্তি ? বাংলাদেশে। ওসব তো এনিমি'জ প্রপার্টি !”

“বোধহয়, না। আপনাদের আত্মীয়রা বাংলাদেশ ছেড়ে চলে আসেনি অথবা সেসব সম্পত্তি জবরদখলও হয়ে যায়নি। অবশ্য আমার পক্ষেও এখান থেকে কিছু বলা সম্ভব নয়।”

“উনি কি আমাদের যেতে লিখেছেন ?'

“না। এখনও লেখেননি।”

“আপনার কি মনে হয় আমরা ওই সম্পত্তির ভাগ পাব ?”

“সেরকমই তো ইঙ্গিত দেখছি।”

“ক'দিন থেকেই আমার ডান চোখটা নাচছিল। আসুন, আমার সঙ্গে ওপরে আসুন। বাবা তো হাঁটতে পারেন না। ওপরেই আছেন।” গগনবিহারীর ভাবভঙ্গি একদম বদলে গেল। অর্জুনকে নিয়ে তিনি ওপরে উঠতেই মেয়েটিকে দেখা গেল। বারান্দায় একটা চেয়ারে বসে বই পড়ছে। গগনবিহারী হাসিমুখে বললেন, “টুকু, একে চিনিস ? বিখ্যাত গোয়েন্দা। অর্জুন !”

মেয়েটি উঠে দাঁড়াল, “ও। আপনার কথা আমার বন্ধুরা খুব বলে। আপনি আমেরিকায় গিয়েছিলেন না ? একটা লাইটারের রহস্য সমাধান করেছিলেন ?”

“ওই আর কি !”

গগনবিহারী বললেন, “বাঃ, স্টেট্স ঘুরে আসা হয়ে গেছে ? বাংলাদেশ তো নস্যি। আসুন, বাবা ওই ঘরে আছেন। বাবা, আপনার সঙ্গে একজন দেখা করতে এসেছে।”

গগনবিহারী এগিয়ে যেতেই অর্জুন মেয়েটির দিকে তাকাল। মেয়েটির মুখ আচমকা পালটে গেল। গম্ভীর হয়ে মুখ ফিরিয়ে নিল সে।

বিজনবিহারীবাবু সত্যিকারের অভিনেতা। এমন মুখে তাকালেন, যেন এর আগে তিনি কখনও অর্জুনকে দেখেছেন বলে মনে হল না। বিছানার মাঝখানে বসে খবরের কাগজ পড়ছিলেন। বললেন, “কী ব্যাপার ?”

গগনবিহারী বললেন, “বাংলাদেশের বিষয়সম্পত্তি নিয়ে কিছু কথা বলতে এসেছেন। ওখানে নাকি লক্ষ-লক্ষ টাকার প্রপার্টি পড়ে আছে, যার একটা অংশ আমাদেরও।”

অর্জুন হাত তুলল, “আমি কিন্তু এ-কথা বলিনি। আমাকে জানানো হয়েছে যে, ওই প্রপার্টি নিয়ে বিতর্ক শুরু হওয়ায় আপনাদের খোঁজ নেওয়া হচ্ছে।”

“ইনি কে ?” বিজনবিহারী প্রশ্নটা করতেই অর্জুনের মনে হল চিঠি চুরি যাওয়ার ব্যাপারটা বানানো।

গগনবিহারী বললেন, “এঁর নাম অর্জুন। এই শহরের একমাত্র প্রাইভেট ইনভেস্টিগেটার। খুব নাম করেছেন। স্টেট্সেও গিয়েছেন। সবাই এঁকে

চেনে।"

"বয়স দেখছি খুবই অল্প। তুমি বলছি, বোসো।"

অর্জুন চেয়ারে বসল। এই সময় চাকরটি এক গ্লাস শরবত ট্রেতে নিয়ে ঢুকল। অর্জুনের দিকে তাকাতেই তার মুখে চেনা ছাপ ফুটে উঠল। অর্জুন মুখ ঘুরিয়ে নিতেই সে ট্রে বিছানায় বিজনবিহারীবাবুর সামনে নামিয়ে রেখে ঘর থেকে চলে গেল।

বিজনবিহারীবাবু জিজ্ঞেস করলেন, "কী ব্যাপার ?"

"আপনাদের কোনও আত্মীয়স্বজন এখনও বাংলাদেশে আছেন ?"

"হ্যাঁ। আমার ঠাকুর্দার ভাইয়েরা আছেন বলে জানি।"

"শেষ কবে আপনি ওখানে গিয়েছেন ?"

"ঠাকুর্দার মৃত্যুর পর যাইনি। তাও ষাট বছর হয়ে গেল।"

"ওঁদের সঙ্গে আপনার যোগাযোগ আছে ?"

"না। তবে আমার এক সম্পর্কিত ভাই বছর কুড়ি আগে এসেছিল অর্থসাহায্য নিতে, আমি দিইনি। একরাত ছিল সে। অবস্থা খারাপ না হলে কেউ সাহায্য চাইতে এতদূরে আসে না।"

"চা ব্যবসা আপনার বাবা শুরু করেছিলেন ?"

"হ্যাঁ।"

"তিনি টাকা পেলেন কোথায় ?"

"ঠাকুর্দার কাছ থেকে পেয়েছেন।"

"আপনাদের তো যৌথ পরিবার ছিল। ঠাকুর্দার অর্থে তো তাঁর ভাই দাবি করতে পারেন। কখনও করেননি ?"

"হ্যাঁ। করেছিলেন। বাবা সেসব পাইপয়সায় শোধ করে গিয়েছিলেন।"

"ও। তা আপনি এখনকার কোনও আত্মীয়ের নাম মনে করতে পারেন না, যাঁরা ওখানে থাকেন ? একটু ভেবে বলুন।" অর্জুন জিজ্ঞেস করল।

"ওই তো, যে ছেলেটি এসেছিল সাহায্য চাইতে, তার নাম মনে আছে। বিমানবিহারী। অবশ্য এখন তার বয়স আমার ছেলের সমান হবে।"

"আপনার বাবার নাম পবনবিহারী। তাঁর কয় ছেলে ?"

"আমিই একমাত্র সন্তান।"

"আপনার ছেলে-মেয়ে ?"

"দু'জন ছিল। এখন একজন বলেই মনে করতে পারেন।"

"আর-একজন কি মারা গিয়েছেন ?"

"না, তার সঙ্গে আমার কোনও সম্পর্ক নেই।"

"তিনি কোথায় আছেন ?"

"আমি খবর রাখি না।"

"আপনার সম্পত্তির উত্তরাধিকারী হিসেবে... !"

"আমি একটা উইল করেছিলাম কয়েক বছর আগে, তাতে তার নাম নেই।"

গগনবিহারী মনোযোগ দিয়ে এসব কথা শুনছিলেন, হঠাৎ বললেন, "অবশ্য দাদাকে বাবা এখনও আইনসম্মতভাবে ত্যাগ করেননি। আমি বলছি আদালতে গিয়ে ...।"

বিজনবিহারী মাথা নাড়লেন, "তার কোনও প্রয়োজন হয় না। উইলে আমি যার নাম লিখব, সে-ই বিষয়সম্পত্তি পাবে। আর বিষয় বলতে রেখেছই বা কী! সবই তো উড়িয়ে দিয়েছ।"

অর্জুনের মনে হল, গগনবিহারী ইশারা করলেন এ-বিষয়ে কথা না বলতে। তিনি অর্জুনের পাশে দাঁড়িয়েছিলেন বলে ওঁকে ভাল করে দেখার জন্য মুখ ফেরাতেই তিনি বললেন, "আপনি বসুন, আমি একটু আসছি।"

গগনবিহারীর চলে যাওয়াটাও অস্বাভাবিক। বিশেষ করে চিঠি চুরির সঙ্গে উনি যদি যুক্ত থাকেন তা হলে কখনওই অর্জুনকে একা তাঁর বাবার সঙ্গে রেখে যাবেন না। কথাবার্তা যা হচ্ছে, শুনতে চাইবেন। তিনি চলে গেলে অর্জুন বলল, "আমার পক্ষে এই অভিনয় করা সম্ভব নয়।"

"আমার জন্য করো ভাই। এই বাড়িতে শত্রুবেষ্টিত হয়ে আছি।"

"শত্রু? এই ছেলেকেই তো সব কিছু দিয়ে যাচ্ছেন।"

"আমি এখনও যাচ্ছি না। যাওয়ার দেরি আছে অনেক। হ্যাঁ, একটা উইল করেছিলাম, এবার সেটাকেও পালটাতে চাই। কিন্তু চিঠিটা হাতছাড়া হওয়ার পর আমার মন ভেঙে গেছে। কুড়ি লক্ষ টাকার সম্পত্তি মাটির তলায় পড়ে আছে, আর এই হতভাগা সেগুলো ঠিক তুলে আনবে।" বিজনবিহারী ফোঁস করে নিশ্বাস ফেললেন।

"আশ্চর্য! আপনি নিজে যদি ওগুলো পেতেন তা হলে পরে আপনার ছেলেই মালিক হত!"

"সে আমি ভেবে দেখতাম। এখন ও তো সব জেনে গেল ...!"

"আপনি ওঁকে জিজ্ঞেস করেছেন চিঠির কথা?"

"হ্যাঁ। বলেছিলাম আমার ব্যাগ থেকে একটা কাগজ খোয়া গিয়েছে। সে জানে কি না? বলল, আমার ব্যাগে এই জীবনে হাত দেয়নি।"

"এ-ঘরে আর কে-কে আসে?"

"পুত্রবধূ আসেন না। শ্বশুরের প্রতি তাঁর কোনও শ্রদ্ধাভক্তি নেই। টুকু, আমার নাতনি, আসে। সে একটি ছেলেকে পছন্দ করে। ছেলেটিকে আমি দেখিনি। তার মা-বাবা ব্যাপারটা জানেন না। জানলে রেগে যাবেন। সেইজন্যই টুকু আমার সাহায্য চায়। স্বার্থ নিয়েই আসে।"

"ছেলেটি কী করে?"

"কদমতলায় একটা সাইকেল রিপেয়ারিংয়ের দোকান আছে। নাম কাজল।" বলতে-বলতে সচকিত হলেন, "ওঃ, তুমি বড় আজেবাজে কথা

বলছ ! চিঠি চুরির সঙ্গে কাজলের কী সম্পর্ক ?”

“আমার মনে হচ্ছে আপনার চিঠি চুরি যায়নি।”

“তার মানে ?” এবার যেভাবে চমকালেন, তাতে বোঝা যাচ্ছে বিজনবিহারী অভিনয় করছেন না, “আমি তোমাকে বানিয়ে-বানিয়ে এসব বলছি ?”

“চিঠিটা যদি সত্যি চুরি গিয়ে থাকে, তা হলে আপনার বাড়ির সবাইকে আমার জেরা করা দরকার। অথচ আপনি চাইছেন ব্যাপারটা গোপনে থাকুক। এক্ষেত্রে আমি কী করতে পারি ?”

“তাই বলে আমাকে বদনাম দেবে ?” প্রশ্ন করামাত্র বিজনবিহারী মুখ ফিরিয়ে নিতেই অর্জুন দেখল ওঁর ছেলে ঘরে ঢুকছেন। অর্জুন বলল, “আপনাকে সন্দেহ করি না, বদনাম দেওয়ার প্রশ্ন নেই। আপনি প্রবীণ মানুষ। কিন্তু আমাকে অন্তত একটা প্রমাণ দেখান।”

“কী প্রমাণ দেখতে চাইছেন আপনি ?” এবার গগনবিহারী প্রশ্ন করতেই বিজনবিহারীর মুখ ফ্যাকাসে হয়ে গেল। অর্জুন হাসল, “আপনার বাবাকে জিজ্ঞেস করেছি যে, নুটুবিহারী ঘোষের সঙ্গে ওঁর অথবা ওঁর বাবার যে সম্পর্ক ভাল ছিল, তার কোনও প্রমাণ দিতে।”

“এই প্রমাণ কীভাবে দেওয়া যায় ! ওঁরা তো অনেককাল মারা গিয়েছেন।”

“কাগজপত্র নেই ? আপনাদের কিছু দান করে যাননি ? আপনাদের মানে আপনার ঠাকুর্দা অথবা ওঁকে ? যা থেকে বোঝা যাবে সম্পর্ক ভাল ছিল !” অর্জুন বানিয়ে যাচ্ছিল প্রশ্নগুলো।

গগনবিহারী বললেন, “এটা বাবা বলতে পারেন।”

বিজনবিহারী ততক্ষণে সামলে নিয়েছেন। অর্জুনকে চাহনি দিয়ে তারিফ করলেন। তারপর বললেন, “হ্যাঁ। চিঠিপত্র দেওয়া-নেওয়া ছিল। বাবা প্রতি সপ্তাহে ঠাকুর্দাকে চিঠি লিখতেন। উনিও সবার খোঁজ-খবর নিতেন। কিন্তু সেসব চিঠি এতই সাধারণ যে, বাবা জমিয়ে রাখার কথা ভাবেননি। আমিও না। বাবার যা কাগজপত্র, তা ওই আলমারিতে ছিল। সেদিন ভবাকে দিয়ে সব নামিয়ে নেড়েচেড়ে দেখছিলাম। ঠাকুর্দার চিঠি পেয়েছি বলে মনে হয় না।”

“সেটা খুব দরকার হবে। আরও ভাল করে খুঁজে দেখুন। আজ আমি উঠি।” অর্জুন উঠে দাঁড়াতেই গগনবিহারী হাঁ-হাঁ করে বাধা দিলেন, “এ-বাড়িতে এসে একটু মিষ্টিমুখ না করে যাওয়া চলবে না। আমার মেয়ের ভাল বিয়ে হবে না ভাই।”

“অনেক ধন্যবাদ। কিন্তু আমি মিষ্টি একদম ভালবাসি না।”

বিজনবিহারী বললেন, “আমার নাতনিও মিষ্টি খেতে চায় না। তাতে তার ফিগার খারাপ হয়ে যাবে। তোমারও কি সেই এক চিন্তা ?”

“না।” অর্জুন দরজার দিকে এগোল, “আবার হয়তো আপনার কাছে আসতে হবে।”

বিছানায় বসেই বিজনবিহারী বললেন, "ওই বিশ্রামের সময়টুকু বাদ দিয়ে এলে কথা হবে।"

বারান্দায় বেরিয়ে গগনবিহারী ছাড়লেন না। এককাপ চা খেয়ে যেতেই হবে। অতএব পাশের ঘরে ঢুকতে হল অর্জুনকে। এটাই এঁদের বসার ঘর। কারণ কোনও খাট দেখা যাচ্ছে না। ঘরের মাঝখানে একটা সোফাসেট রয়েছে। অর্জুনকে বসিয়ে গগনবিহারী বেরিয়ে গেলেন। ঘরে কোনও ছবি নেই। জলপাইগুড়ির বড়লোকদের বাড়িতে এমনটা দেখা যায় না।

"আমার স্ত্রী, আরতি, একটু আগে এঁর কথা বলছিলাম অর্জুন।"

অর্জুন নমস্কার করল। ভদ্রমহিলা হাতজোড় করলেন। বললেন, "বসুন। কী খাবেন, চা, না কফি ? আপনাদের এই শহরে ভাল কোল্ড ড্রিঙ্কস পাওয়া যায় না।"

"চা।" অর্জুন বলতেই মহিলা বেরিয়ে গেলেন। সম্ভবত হুকুম করতে। কিন্তু অর্জুন বিস্মিত ! জলপাইগুড়ি শহরের কোনও মহিলা এই সাতসকালে এত সেজেগুজে বাড়িতে বসে থাকেন বলে সে জানে না। ভদ্রমহিলা কি একাই কোথাও বের হচ্ছেন ? চল্লিশের ওপর বয়স। কিন্তু মাথা থেকে পা পর্যন্ত তিনি সাধারণ বাঙালি মহিলাদের থেকে নিজেকে আলাদা করে রেখেছেন।

গগনবিহারী সোফায় বসে বললেন, "মুশকিল হল বাবার শরীর খারাপ হওয়ার পর থেকে সব কথা মনে থাকে না। বয়সও অনেক হল।"

আরতি দেবী ফিরে এলেন। সোফায় বসে বললেন, "কীরকম টাকা পাওয়া যাবে ?"

অর্জুন জিজ্ঞেস করল, "কোন টাকার কথা বলছেন ?"

"ওই যে, ও বলল বাংলাদেশে নাকি এখনও সম্পত্তির শেয়ার আছে !" কথাগুলো বলতে-বলতে আরতি দেবী স্বামীর দিকে তাকালেন।

অর্জুন বলল, "আমি সে কথা একবারও বলিনি। সেখানে বিষয়সম্পত্তি নিয়ে বিতর্ক দেখা দেওয়ায় আপনাদের সম্পর্কে জানতে চাওয়া হয়েছে। কী হবে তা আমার জানা নেই।"

আরতী দেবী কাঁধ নাচালেন, "তাই বলুন। আমাকে এমনভাবে বলা হল !"

গগনবিহারী বললেন, "শেয়ার না দিলে কেন খোঁজ-খবর করবে। আপনার কথা শুনে মনে হচ্ছে একবার ঢাকায় গেলে হত !"

আরতি দেবী মাথা নাড়লেন, "কক্ষনো না।"

"না, মানে বেড়াতেও তো যাওয়া যেতে পারে।"

আরতি দেবী বললেন, "আমার বোনেরা ইউরোপ-আমেরিকায় বেড়াতে যায়। আমি কোথাও যেতে পারি না সেটা এক জিনিস, কিন্তু বিদেশ বলতে ঢাকায় যাচ্ছি তা আমি কাউকে বলতে পারব না। বলুন তো, ঢাকা কি একটা বেড়াতে যাওয়ার জায়গা হল ?"

অর্জুন বলল, "আমি শুনেছি ঢাকা খুব আধুনিক শহর।"

চা এল। সেটা খেয়ে অর্জুন উঠে পড়ল। ভদ্রমহিলা বারংবার অনুরোধ করলেন ও-বাড়িতে যাওয়ার জন্য। বিয়ের পর জলপাইগুড়িতে এসে ভাল করে কথা বলার মানুষ পাননি তিনি। অর্জুন যখন বিলেত-আমেরিকায় গিয়েছে, তখন সেসব গল্প শোনা যেতে পারে।

গগনবাবু গেট পর্যন্ত পৌঁছে দিয়ে গেলেন। অর্জুন বাইক চালু করার সময় দোতলার বারান্দার দিকে তাকিয়ে কাউকে দেখতে পেল না। ব্যাপারটা একটু অদ্ভুত। বাড়ির সবাই তার সঙ্গে আলাপ করেছে! শুধু টুকু নামের মেয়েটি এড়িয়ে গেল! ওকে দেখে খুব লাজুক বলে মনে হয় না।

ব্যাপারটা নিয়ে অর্জুন মাথা ঘামানো ছেড়ে দিয়েছিল। ওর ক্রমশ বিশ্বাস হচ্ছিল, পুরো ব্যাপারটাই বিজনবিহারীবাবুর বানানো গল্প। সময় কাটাতে এমন একটা কাণ্ড তিনি করেছেন। যদিও তারপরেও ক'দিন হঠাৎ-হঠাৎ টেলিফোন করে জিজ্ঞেস করেছেন কোনও হদিস পাওয়া গেল কি না, কিন্তু অর্জুন উৎসাহিত হয়নি। কিন্তু শেষপর্যন্ত তাকেও ভাবতে হল।

॥ তিন ॥

জলপাইগুড়ির সদর থানার দারোগা অবনীবাবুর সঙ্গে গল্প করা অর্জুনের এখন অভ্যেসের মধ্যে দাঁড়িয়ে গেছে। পুলিশের কিছু লোক এখনও বইপত্র পড়েন। অবনীবাবু তাঁদের একজন। কিন্তু তিনি প্রায়ই অর্জুনকে বলেন, "দুর মশাই, আপনি নিজেকে নষ্ট করছেন। এই শহরে না থেকে কলকাতায় চলে যান। টাকা হবে, নামও হবে।"

অর্জুন কখনওই জবাব দেয় না। মিটিমিটি হাসে।

আজ সন্ধেবেলায় চায়ের কাপে আড্ডা জমেছিল। অবনীবাবু বললেন, "আজ একটা দারুণ দিন। ঘুম থেকে ওঠার পর থেকে এখন পর্যন্ত কোনও ক্রাইম হয়নি এ-শহরে।"

অর্জুন বলল, "এখন ছ'টা বেজে পঁয়তাল্লিশ। রাত বারোটা পর্যন্ত তারিখ বদলাবে না।"

"জানি। কিন্তু আমার মন বলছে তেমন কিছু হবে না আজ।" অবনীবাবু চোখ বন্ধ করলেন। এই সময় একটি ছেলে দরজায় এসে দাঁড়াল, "আসতে পারি?"

চোখ খুললেন অবনীবাবু, "অবশ্যই।"

ছেলেটি ঘরে ঢুকল। জিন্‌সের ওপর হলুদ টি-শার্ট। মাথার চুল প্রায় কাঁধ পর্যন্ত স্টাইল করে রাখা। ছেলেটি বলল, "আমার নাম কাজল মুখার্জি। কদমতলায় আমাদের একটা দোকান আছে। এর আগে আপনার সঙ্গে

কয়েকবার কথা হয়েছিল।" ছেলেটির মুখভর্তি সাজানো দাড়ি।

"আপনি একটা ফুটবল ক্লাবের সঙ্গে জড়িত?" অবনীবাবু জিজ্ঞেস করলেন।

"হ্যাঁ। আমি কিছুদিন আগে পাশপোর্টের জন্য দরখাস্ত করেছিলাম। ওরা বলছে পুলিশের রিপোর্ট পেলেই পাশপোর্ট ইসু করবে। রিপোর্টটা যদি দয়া করে পাঠান।" ছেলেটি চেষ্টা করছিল ভদ্র গলায় কথা বলতে। বলার সময় দাড়িতে হাত বোলাচ্ছিল।

"আমার এখানে কোনও কাজ পেন্ডিং থাকে না কাজলবাবু। তবু আপনি যখন বলছেন তখন একটু অপেক্ষা করুন, আমি খোঁজ নিয়ে দেখছি।" বেল বাজিয়ে সেপাইকে ডেকে অবনীবাবু হুকুম দিলেন পাশপোর্ট-সংক্রান্ত এনক্যুয়ারির ফাইল আনতে।

অর্জুন লক্ষ করছিল কাজল মুখার্জিকে। নামটা তার খুব চেনা-চেনা লাগছিল। সে ফট করে জিজ্ঞেস করল, "কদমতলায় আপনাদের কিসের দোকান?"

কাজল জবাব দিল, "সাইকেল রিপেয়ারিংয়ের।"

এবং তখনই মনে পড়ল তার। বিজনবিহারীবাবু তা হলে এরই কথা বলেছিলেন। বিজনবিহারীর নাতনি টুকুকে বিয়ে করতে চায় এই ছেলেটি।

ইতিমধ্যে ফাইল এসে গেল। অবনীবাবু বিশেষ রিপোর্টটি খুঁটিয়ে দেখছিলেন। মুখ তুলে বললেন, "কিন্তু কাজলবাবু, আপনি দরখাস্তে লিখেছেন স্কুল ফাইনাল পাশ করেছেন, কিন্তু লেখেননি হায়ার সেকেন্ডারি পরীক্ষা দেওয়ার সময় নকল করার অভিযোগে আপনাকে পরীক্ষা দিতে দেওয়া হয়নি। তাই না?"

কাজল দাঁড়িয়ে ছিল। বলল, "ফর্মে লেখা আছে এডুকেশন কোয়ালিফিকেশন কী? আমার যা, তাই লিখেছি। বাড়তি কিছু লিখিনি।"

"হুম্।" অবনীবাবু মাথা নাড়লেন, "সাব ইনস্পেক্টর লিখছেন আপনি এর আগে দুটো মারামারিতে জড়িয়ে ছিলেন। তার একটাতে মার্ডার পর্যন্ত হয়ে গিয়েছিল। কিন্তু প্রমাণের অভাবে আপনাকে ধরা হয়নি।"

"একদম বাজে কথা। একটা ফুটবল-সংক্রান্ত ব্যাপার এবং আমি তখন শহরে ছিলাম না। দ্বিতীয়টা ইলেকশনের সময়। আমার কোনও ভূমিকা ছিল না।" কাজল বলল।

"আপনি পাশপোর্টের জন্য চেষ্টা করছেন কেন?"

"প্রথম কথা, যে-কোনও নাগরিকের একটা পাশপোর্ট থাকা উচিত। দ্বিতীয়ত, আমি কয়েকদিনের জন্য বাংলাদেশে যেতে চাই।"

"বাংলাদেশে কেন?" অবনীবাবু ফাইলে কিছু লিখছিলেন, "সেখানে কি আপনার কোনও আত্মীয় আছেন? বাংলাদেশের কোথায় যাবেন?"

"ঢাকা এবং কালীগঞ্জে। ওখানে যাব বেড়াতে। আমার কোনও আত্মীয় ওখানে নেই। আমরা পশ্চিমবঙ্গের লোক।" কাজল বলল।

অবনীবাবু বললেন, "আপনার কপাল খুব ভাল।"

কাজল বলল, "আপনার কথা বুঝতে পারছি না।"

অবনীবাবু হাসলেন, "আজ আমি কারও পেছনে শুধুই সন্দেহের বশে লাগব না। আই ওয়ান্ট টু কিপ দি ডে ক্লিন। তবে দেখবেন এরপর যেন কোনও ঝামেলায় না জড়ান।"

কাজল ধন্যবাদ দিয়ে চলে গেল। চুপচাপ বসে এঁদের কথাবার্তা শুনে যাচ্ছিল অর্জুন। এবার বলল, "অবনীবাবু, আপনার এলাকায় আজ কোনও অপরাধ হবে কিনা জানি না, তবে আমি কাজ পেয়ে গেলাম।"

অবনীবাবু বললেন, "তার মানে?"

"আমি একটা টেলিফোন করতে পারি?"

"অবশ্যই।"

এখন জলপাইগুড়িতে অপারেটারের মাধ্যমে কানেকশন চাইতে হয় না। একবারেই অর্জুন লাইন পেয়ে গেল। বিজনবিহারীবাবু রিসিভার তুলে বললেন, "কে বলছেন?"

"আমি অর্জুন।"

"হ্যাঁ। কিছু জানতে পারলে?"

"শুনুন। আমি আপনার কেসটা নেব বলে এখন ঠিক করলাম।"

"তার মানে? তুমি আমার ব্যাপারটা এতদিন ভাবনি?"

"না। কিন্তু এখন থেকে ভাবতে হবে।"

"আমি তোমার কথা কিছুই বুঝতে পারছি না।"

"খুবই সরল ব্যাপার। আমি কেসটা নিচ্ছি। আপনি সমস্ত খরচ দেবেন তো?"

"দ্যাখো ভাই, কে চুরি করেছে তা যদি ধরতে পারো তার জন্য যা পাবে তা নিশ্চয়ই ওসব জিনিস ওখান থেকে তুলে আমার কাছে নিয়ে এলে যা দেওয়া উচিত তার সমান হবে না। তুমি বুঝতেই পারছ।"

"আপনি কালই ভবাকে দিয়ে হাজার চারেক টাকা পাঠিয়ে দিন।"

"হাজার চারেক। সে কী!"

"এই টাকার হিসেব আপনাকে দেব।"

"এত টাকা!" বিজনবিহারীবাবু বিড়বিড় করলেন।

"আপনি নিশ্চয়ই আমাকে পকেটের টাকা খরচ করে তদন্ত করতে বলবেন না।"

"তা তো নয়।" বিজনবিহারীবাবু বললেন, "বেশ। ভবা কাল যাবে।"

রিসিভার নামিয়ে রাখল অর্জুন। অবনীবাবু হতভম্ব। জিজ্ঞেস করলেন,

"কী ব্যাপার বলুন তো ? কাকে ফোন করলেন ?"

"বিজনবিহারী ঘোষ। এক্স টি-প্ল্যান্টার।"

"আচ্ছা। হঠাৎ কী কারণে তাঁর কেস নিলেন ? মনে হচ্ছে আগে রাজি হননি।" অবনীবাবু কৌতূহলে ফেটে পড়ছিলেন।

"আগে ভেবেছিলাম কোনও রহস্য নেই। এখন মনে হচ্ছে আছে।"

"এই কাজল মুখার্জিকে দেখার পর মনে হচ্ছে রহস্য আছে ?"

"এখন পর্যন্ত কোনও ক্রাইম হয়নি। কেন আর প্রশ্ন করছেন ?" অর্জুন উঠে দাঁড়াল।

অবনীবাবু বললেন, "আপনার রিঅ্যাকশন ইন্টারেস্টিং।"

অর্জুন বলল, "আমি যেটা সন্দেহ করছি সেটা যদি সত্যি হয় তা হলে একটা ক্রাইমের সূত্রপাত হচ্ছে। একটু দেখা যাক, তারপর আপনাকে বলব।"

অমল সোম বলতেন, হঠাৎ কোনও সূত্র পেয়ে সিদ্ধান্তে ঝাঁপিয়ে পোড়ো না। নানাভাবে সেটাকে বিশ্লেষণ করো, সুযোগ থাকলে অপেক্ষা করো। অর্জুন তাই করবে বলে ঠিক করল।

কাজলকে থানায় ভাল করে দেখে তার পছন্দ হয়নি। ছেলেটার মধ্যে অদ্ভুত একটা শীতলতা আছে যা অর্জুনকে বিচলিত করছিল। সে সময় পেলেই বাইক নিয়ে কদমতলায় যায়। কাজলের সাইকেল কারখানা খুঁজে পেতে অসুবিধে হয়নি। সকাল-বিকেলে সেখানে যে-ধরনের চেহারার ছেলেরা কাজলের সঙ্গে আড্ডা মারে, তাদের কোনও ভবিষ্যৎ ভাবনা নেই তা দেখেই বোঝা যায়। পোশাক দামি এবং যথেষ্ট উদ্ধত, সিনেমার আর্টিস্টের নকল করা চুল, হাতে বালা। এদের মধ্যে কাজল খুব স্বাভাবিক। অর্জুন ইচ্ছে করেই কাজলের দোকানে ঢোকেনি। সে ল্যাংড়া-পাঁচুকে ধরল। লোকটা এককালে এই শহরের বিখ্যাত তালা-খুলিয়ে ছিল। টাকা নিয়ে চোর-ডাকাতদের এ-ব্যাপারে সাহায্য করত সে। অর্জুন তাকে একটা সময় বাঁচিয়ে দিয়েছিল। ওকে দিয়ে প্রতিজ্ঞা করিয়েছিল আর ওইসব কাজ করবে না। এখন পর্যন্ত কথা রেখে চলেছে ল্যাংড়া-পাঁচু। কদমতলায় লটারির টিকিট বিক্রি করে সে।

কাজলের নাম শুনে পাঁচু একটু চুপসে গেল, "কাজলদা হেভি মাস্তান।"

"তাতে কী হল ?"

"যদি জানতে পারে আমি টিকটিকি হয়েছি, তা হলে মেরে হাড় ভেঙে দেবে।"

"যতক্ষণ তুমি অন্যায় না করছ ততক্ষণ তোমার কোনও ভয় নেই।"

"অবশ্য আপনার জন্য আমি সব করতে পারি।"

"সব করতে হবে না। শুধু লক্ষ রাখবে ও রোজ দোকানে আসে কি না। ব্যবসার বাইরে কারা-কারা ওর দোকানে আসে। ও কোথাও যাচ্ছে কিনা।"

অর্জুন বুঝিয়ে বলল।

বিজনবিহারী টাকাটা ভবাকে দিয়ে পাঠিয়ে দিয়েছিলেন। কিন্তু তারপরেই তাঁর তাগাদা শুরু হয়ে গেছে। দিনে অন্তত একবার টেলিফোন করে প্রোগ্রেস রিপোর্ট চান। অর্জুন শুধু জিজ্ঞেস করেছিল, "আপনি আপনার নাতনিকে কতখানি বিশ্বাস করেন?"

"নাতনি? সে এর মধ্যে আসছে কোত্থেকে?" বিরক্ত হলেন বিজনবিহারী।

"ওই বাড়িতে থাকে বলেই বলছি।"

"পৃথিবীতে যদি কাউকে বিশ্বাস করি, তবে সে টুকু। ওর সব কথা আমাকে বলে। মেয়েটা ওর মা-বাবার ধরন পায়নি বলে রক্ষে।"

কথা বাড়ায়নি অর্জুন। কাজলের ঢাকায় যাওয়াটা কাকতালীয় হতে পারে, কিন্তু সে থানায় গিয়ে অবনীবাবুকে পাশপোর্টের জন্য তদ্বিরের সময় কালীগঞ্জের নাম উল্লেখ করেছিল। কোনও আত্মীয়স্বজন যে-দেশে নেই, সেখানে বেড়াতে গেলে কালীগঞ্জের কথা আগে মাথায় আসতেই পারে না। যে ছেলে দোকানের সামনে দাঁড়িয়ে ঘণ্টার পর ঘণ্টা আড্ডা মেরে কাটায়, সে হঠাৎ উদ্যোগী হয়ে একা বাংলাদেশে বেড়াতে যাবে, এমনটা ভাবাও যায় না। কোনও বিশেষ মতলব ছাড়া ও ওদেশে যাচ্ছে না। আর এই মতলবটা ওকে জুগিয়েছে টুকু। অর্জুনের মনে হচ্ছিল টুকুই বিজনবিহারীবাবুর ব্যাগ থেকে খামটা সরিয়েছে। চিঠি পড়ার পর সে বুঝতে পেরেছে ওর গুরুত্ব। তারপর কাজলকে ব্যাপারটা বলেছে। কাজল ধান্দাবাজ ছেলে। সঙ্গে-সঙ্গে কাজে নেমে পড়েছে। গোয়ালন্দে পৌঁছতে গেলে পাশপোর্ট-ভিসার প্রয়োজন হয় বলে অপেক্ষা করছে এখন।

দিন-পাঁচেক বাদে এক বিকেলে ল্যাংড়া-পাঁচু এসে হাজির, "কাজলদা নেই।"

"নেই মানে?" অর্জুন এইটেই আশা করছিল।

"গতকাল পিওন একটা রেজিস্ট্রি চিঠি নিয়ে এসেছিল। সেটা পেয়ে খুব খেপে গিয়েছিল কাজলদা। পুলিশকে গালাগাল করছিল। আমি পিওনকে পরে আলাদা পেয়ে জিজ্ঞেস করেছিলাম কী চিঠি এসেছে। পিওন বলল, পাশপোর্ট অফিস থেকে এসেছে।"

অর্জুন খুব নিরাশ হল, "তার মানে পাশপোর্ট পায়নি?"

"না।"

"তা হলে গেল কোথায়?"

"তা তো বলতে পারব না। আজ বাড়ি থেকেই দোকানে আসেনি। এখানে আসার আগে আমি একবার ওর দোকানের কর্মচারীকে জিজ্ঞেস করেছিলাম। বলল, দাদা বেড়াতে গেছে বাইরে।"

"হুম্। আর কোনও খবর আছে?"

"না। ও হ্যাঁ। আজ দুপুরে একটি অল্পবয়সী মেয়ে দোকানে এসেছিল রিকশায় চেপে।"

"কীরকম দেখতে ?"

"খুব সুন্দরী। কর্মচারী হয়তো একই কথা বলেছে। শোনার পর দেখলাম মুখ শুকিয়ে গেল। তাড়াতাড়ি রিকশায় উঠে পড়ল।"

"এই মেয়েটিকে তুমি আগে দেখেছ ?"

"না। লক্ষ করিনি।"

"গতকাল কাজল দোকান থেকে কখন বেরিয়েছিল ?"

"সন্ধের একটু আগে। ওর বন্ধুরা এসে ওকে পায়নি। আমাদের হরির রিকশায় চলে গিয়েছিল। দোকান বন্ধ করার সময়ও ফেরেনি।"

"হরিকে কোথায় পাওয়া যাবে ?"

"কদমতলার স্ট্যান্ডে।"

অর্জুন দশটা টাকা ল্যাংড়া-পাঁচুকে দিতে গেল, কিন্তু সে জিভ বের করে সরে দাঁড়াল, "ছি ছি ছি। এত সামান্য কাজের জন্য পয়সা নেব, তা হয় না।"

অর্জুন থানায় টেলিফোন করল। অবনীবাবু ছিলেন।

"কাজল মুখার্জিকে পাশপোর্ট পেতে দিলেন না শেষপর্যন্ত ?"

"ও, খবর পেয়ে গেছেন ? আমি না দেওয়ার কে ? পাশপোর্ট অফিসকে যা সত্যি তাই জানিয়ে দিয়েছিলাম। ওঁরা যদি না ইসু করেন, তা হলে— "

"আপনি ওকে বলেছিলেন ওর পাশপোর্ট যাতে হয় সেইভাবে রিপোর্ট দেবেন।"

"ভেবেছিলাম। কিন্তু ওকে দেখার পর আপনাকে সিদ্ধান্ত নিতে দেখে বুঝলাম যা সত্যি তাই বিশদে লেখা ভাল।"

অর্জুন টেলিফোন রেখে দিল। পাশপোর্ট না পেলে কাজল বাংলাদেশে যেতে পারছে না। তা হলে গেল কোথায় ? সে সন্ধের পর কদমতলায় এসে হরিকে ধরল। অল্পবয়সী ছেলে। অর্জুনকে চিনতে পারল। বলল, "পাঁচুদা আপনার কথা আমাকে বলেছে বাবু। কিন্তু আমি কখনও কোনও অন্যায় করিনি।"

"তুমি অন্যায় করেছ কে বলল ?"

"পাঁচুদা বলেছিল আপনার সঙ্গে পুলিশের সম্পর্ক আছে।"

"তা একটু আছে। তবে তোমার কাছে এসেছি সম্পূর্ণ অন্য কারণে। তোমার সাহায্য চাই আমি।"

"বলুন বাবু।"

অর্জুন দেখল আশেপাশে দাঁড়ানো রিকশাওয়ালারা কানখাড়া করে তাদের কথাবার্তা শুনছে নেহাতই কৌতূহলী হয়ে। সে বলল, "চলো, তোমার রিকশায় ওঠা যাক।"

অর্জুন সিটে বসতেই হরি কয়েক পা প্যাডেল করে এগিয়ে গিয়ে জিজ্ঞেস করল, "আপনাকে কোথায় নিয়ে যেতে হবে বাবু ?"

"পাঁচু কিছু বলেনি ও-ব্যাপারে ?"

"না।"

"গতকাল সন্ধের সময় তুমি সাইকেল-কারখানার কাজলকে নিয়ে কোথায় গিয়েছিলে ?"

হরি আবার দাঁড়িয়ে পড়েছিল। পেছনে রিকশাওয়ালা, সাইকেল-বেল বাজাচ্ছে। সে রাস্তার একপাশে সরে এসে বলল, "কাজলবাবু কোনও অন্যায় করেছে, না ?"

অর্জুন হাসল, "আরে, সে অন্যায় করতে যাবে কেন ?"

"কাজলবাবু এমনিতেই ...। তার ওপর যার কাছে গিয়েছিল সেই লোকটা সুবিধের নয়। আপনি তার কাছে একা যাবেন না। ধান্দা ছাড়া কেউ ওর কাছে যায় না।"

"আমি একা নই। তুমি লোকটার কাছে নিয়ে চলো। কোন পাড়ায় থাকে ?"

"সেনপাড়ায়।" বলে হরি রিকশা চালাতে লাগল।

ছেলেটা একটু বেশি কথা বলে কিন্তু অনেক খবর রাখে বলে মনে হল অর্জুনের।

"লোকটার নাম জানো ?" চলন্ত রিকশায় বসে জিজ্ঞেস করল অর্জুন।

"কাজলবাবু ওকে দাসবাবু বলে ডেকেছিল।" রিকশাওয়ালা জবাব দিল।

"তুমি কি কাজলকে ওখানে নামিয়ে দিয়েই চলে এসেছিলে ?"

"না। বাইরে থেকে ডাকাডাকি করে সাড়া পাওয়ার পর আমাকে দাঁড়াতে বলে কাজলবাবু ভেতরে ঢুকে গিয়েছিলেন। কী কথা হল জানি না। সেই সময় আরও দু'জন লোক ভটভটি নিয়ে ওই বাড়ি থেকে বেরিয়ে গেল। গুণ্ডা ধরনের লোক। এখানে কখনও দেখিনি।"

"তারপর ?"

"আধঘণ্টা পরে কাজলবাবু হাসিমুখে বেরিয়ে এলেন দাসবাবুর সঙ্গে। তিনি বললেন, আপনি এই শহরের ছেলে। পুরো ব্যাপারটা আমার ওপর ছেড়ে দিন। তবে টাকাটা—। সঙ্গে-সঙ্গে কাজলবাবু বললেন, রাত্রে যখন আসব পুরো টাকাটাই পাবেন। আমি কাজলবাবুকে ওঁর বাড়িতে পৌঁছে দিয়ে ভাড়া নিয়ে চলে এসেছিলাম।" রিকশা তখন করলা নদীর ব্রিজে।

"এতে তোমার কি করে মনে হল লোকটা সুবিধের নয় ?"

"বাবু, দেখলেই বোঝা যায়।"

"ঠিক আছে। তুমি আমার জন্য বাইরে অপেক্ষা করবে।"

সেনপাড়ার একেবারে ভেতরে যে বাড়িটার সামনে রিকশা থামাল হরি,

সেটার চেহারা নিতান্তই মধ্যবিত্ত। রাস্তায় আলো জ্বলছে না। অর্জুন বলল, "একটু লক্ষ করা যাক।"

হরি বলল, "আজও ভটভটি ওখানে আছে বাবু।"

মিনিট তিনেকের মধ্যে দৃশ্যের হেরফের না হওয়াতে অর্জুন নামল। বাড়ির সামনে কোনও গেট বা বেড়া নেই। মোটর বাইক রয়েছে দরজার গায়ে। সে ডাকল, "দাসবাবু, দাসবাবু।"

একটু বাদে দরজা খুলে গেল। সিল্কের লুঙ্গি আর পাঞ্জাবি পরা এক প্রৌঢ় দরজা খুলে জিজ্ঞেস করলেন, "বলুন।"

অর্জুন জিজ্ঞেস করল, "আপনি কি দাসবাবু?"

"হ্যাঁ।"

"একটু কথা আছে।"

"দাঁড়ান।" ভদ্রলোক ঘুরে দাঁড়ালেন, "তা হলে তুমি চলে যাও। ওদের বলো যা কথা ছিল তাই দেওয়া হচ্ছে। এরপর এরকম হলে আমরা অর্ডার বদলাব।"

ভদ্রলোকের কথা শেষ হওয়ামাত্র একটি চামড়ার জ্যাকেট পরা লোক মাথা নেড়ে বেরিয়ে গিয়ে বাইকে উঠল। সে স্টার্ট নিয়ে চলে যাওয়ার পর দাসবাবু বললেন, "আসুন।"

বাইরের ঘরটি অতি সাধারণ। চারটে বেতের চেয়ার এবং টেবিল, যা জলপাইগুড়ির ফুটপাথে বিক্রি হয় শস্তায়, তাই পাতা। তারই একটাতে বসল অর্জুন। সামনে দাসবাবু।

দাসবাবু জিজ্ঞেস করলেন, "বলুন, কী করতে পারি?"

অর্জুন বুঝতে পারছিল না সে ভুল করছে কি না! তার হাতে কোনও প্রমাণ নেই। শুধুই অনুমানের ওপর ভিত্তি করে সাহসী হওয়া। সে খুব সিরিয়াস গলায় বলল, "বাংলাদেশে যেতে চাই।"

"যান না। আমি কী করতে পারি?"

"আমার পাশপোর্ট নেই। ভিসা পাব না। এত তাড়াতাড়ি পাশপোর্ট পাব না।"

"আমার কথা আপনাকে কে বলল?"

"আমার এক বন্ধু কাজল।"

"কাজলবাবু আপনার বন্ধু?"

"হ্যাঁ। আমরা একসঙ্গে স্কুলে পড়তাম।" অর্জুন বলল, "ওরও বাংলাদেশে যাওয়ার কথা। আজ সকাল থেকে ব্যাটার দেখা পাচ্ছি না।"

"আপনি কোন পাড়ায় থাকেন?"

"কদমতলায়।'

"কী করেন?"

"একদম বেকার। সেইজন্য ওখানে যেতে চাই। যদি কিছু হয়।"
"আত্মীয়স্বজন আছে ?"
"তা আছে।"
"কালীগঞ্জে ?"
"কালীগঞ্জ মানে ?"
"বাংলাদেশের একটা গ্রাম। কাজলবাবুর আত্মীয় থাকেন সেখানে। দেখুন মশাই, আমি আপনাকে চিনি না। এখনই কোনও কথা বলব না। আপনি নিশ্চয়ই জানেন এভাবে বর্ডার পেরিয়ে যাওয়া বেআইনি। জেল হতে পারে ধরা পড়লে। ওখানেও পুলিশ জেরা করলে বিপদে পড়বেন।"
"আমি খরচ করতে রাজি আছি।"
"দেখুন, আমি এত খুচরো কাজ করি না। তার জন্য অন্য লোক আছে।"
"কাজল বলেছিল আপনি সব দায়িত্ব নেবেন।"
"কাজলের রেফারেন্স আলাদা। আপনি কাল আসবেন। এই সময়। কী নাম যেন ?"
"অর্জুন।" সে উঠে দাঁড়াল। নমস্কার করল।
দাসবাবু বললেন, "কদমতলায় নিশ্চয়ই অনেকে আপনাকে চিনবে ? আসলে আমি কোনও ঝুঁকি নিতে চাই না। দিনকাল খারাপ।"
"কত টাকা লাগবে ঢাকায় পৌঁছতে ?"
"বললাম তো, আগামীকাল কথা হবে।"
অর্জুন মাথা নেড়ে বেরিয়ে এসে রিকশায় উঠে চাপা গলায় বলল, "থানায় চলো।"

হাসিমুখে অবনীবাবু জিজ্ঞেস করলেন, "রাগ কমেছে ?"
অর্জুন সেটা এড়িয়ে জিজ্ঞেস করল, "আপনার কোনও আইডিয়া আছে, মাঝরাত্রে জলপাইগুড়ি থেকে রওনা হয়ে বর্ডার পেরিয়ে গোয়ালন্দে পৌঁছাতে কীরকম সময় লাগে ?"
"অ্যাঁ ! না। কে যাবে ?"
"গিয়েছে। যাকে আপনি পাশপোর্ট নিতে দেননি, সে চলে গেছে।"
অবনীবাবু বললেন, "সে কী ! উইদাউট পাশপোর্ট ?"
"হ্যাঁ।"
"এটা তো ক্রাইম !"
"ধরতে পারলে।"
"আপনি জানলেন কী করে ?"
"যে লোকটি টাকা নিয়ে বর্ডার পারাপার করায়, তাকে মিট করে এলাম।"
"এই শহরে ?" চোয়াল শক্ত হল অবনীবাবুর।

"আজ্ঞে হ্যাঁ। তবে এটা তার খুচরো ব্যাপার, অন্য কিছু আছে, যা মনে হয় সলিড।"

"নামটা বলুন।"

"প্রমাণ ছাড়া ধরে কোনও লাভ নেই।" অর্জুন বলল, "সেনপাড়ায় দাসবাবু নামে এক প্রৌঢ় ভদ্রলোক থাকেন। বাড়ির সামনে সন্ধেবেলায় মোটরবাইক পার্ক করা থাকে। নজর রাখুন। সেইরকম সময়ে বাইকে যারা আসে তাদের সমেত ধরুন।" অর্জুন উঠল।

"উঠছেন কোথায় ?"

"হাতে সময় নেই। গোছগাছ করতে হবে। একটা টেলিফোন করতে পারি ?"

"নিশ্চয়ই।"

অর্জুন ডায়াল করল। বিজনবিহারীবাবু ধরলেন।

"অর্জুন বলছি। আমি কলকাতায় যাচ্ছি। ওখান থেকে ভিসা নিয়ে বাংলাদেশ। ফিরে এসে দেখা করব।"

"যাক। এতদিনে ...। কিন্তু চিঠিটা ?"

"আপনার ঠাকুর্দার চিঠি যার কাছে আছে, সে এখন বাংলাদেশের পথে।"

"তার মানে ? কে সে ?" বিজনবিহারী উত্তেজিত।

অর্জুন জবাব না দিয়ে রিসিভার নামিয়ে রাখল।

## ॥ চার ॥

ঘটনাগুলো ঘটে গিয়েছিল দ্রুত। জলপাইগুড়ি থেকে কলকাতায় এসে বাংলাদেশ দূতাবাসে গিয়ে ভিসার জন্য আবেদন করা, টাকা দিয়ে বৈধভাবে ডলার কেনা, প্লেনের টিকিটের ব্যবস্থা করা—এইসব ঝামেলা খুব অল্পের ওপর দিয়ে গেল অবনীবাবুর জন্য। তাঁর এক বন্ধু কলকাতার লিন্ডসে স্ট্রিটে ট্র্যাভেল এজেন্সি চালান। সকালবেলায় ট্রেন থেকে নেমেই হোটেলে জিনিসপত্র রেখে পরিষ্কার হয়ে অফিস খোলার সময়েই অর্জুন চলে এসেছিল ভদ্রলোকের কাছে। পরিচয় দিয়ে সব বলতেই তিনি অভয় দিলেন, "কোনও চিন্তা নেই। আজ রাতেই আপনি ঢাকা পৌঁছে যাবেন বাংলাদেশ বিমানের যাত্রী হিসেবে।"

"রাত্রে ?" অজানা জায়গায় রাত্রে পৌঁছতে পছন্দ করল না অর্জুন।

"তার আগের ফ্লাইট দুপুরে। তখন সব ফর্মালিটিস শেষ করা সম্ভব হয়ে উঠবে না। অবশ্য সন্ধেবেলায় ইন্ডিয়ান এয়ারলাইন্‌সের একটা ফ্লাইট আছে। আচ্ছা দেখছি, কী করা যায় !"

পাশপোর্ট, টাকা-পয়সা ভদ্রলোকের হাতে জমা করে দিয়ে অর্জুন বেরিয়ে এসেছিল। একটা গোটা দিন তার হাতে পড়ে আছে এবং কোনও কাজ নেই।

কলকাতায় অর্জুন অনেকদিন পরে এল। পাতাল রেলে চড়ে মনে হল, এই শহরের মানুষের দুটো চরিত্র। মাটির ওপর যারা হেঁটে বেড়াচ্ছে, মাটির নীচে এসে তারা কীরকম পালটে যায়। কেউ পাতালে নেমে সিগারেট খাচ্ছে না, ময়লা ফেলছে না। সুশৃঙ্খলভাবে যাওয়া-আসা করছে। অথচ ওপরে সম্পূর্ণ ভিন্ন চিত্র। এমন কী করে হয় ?

দুপুরের খাওয়া শেষ করে সে আবার লিণ্ডসে স্ট্রিটের অফিসে ফিরে এল। অবনীবাবুর বন্ধু তখন কাজে বেরিয়েছেন। ভিজিটার্স রুমে আরও কয়েকজন অপেক্ষা করছেন। সোফায় বসে একটা পত্রিকা তুলে নিল অর্জুন। ঢাকা এখন একটি সার্বভৌম রাষ্ট্রের রাজধানী। ভারতীয় হিসেবে সে সেখানে বিদেশি বলে গণ্য হবে। অথচ সেখানকার মানুষেরা বাংলাভাষায় কথা বলেন, রবীন্দ্রনাথের গান তাঁদের জাতীয় সঙ্গীত। একজন গুজরাতি অথবা পঞ্জাবির পক্ষে ব্যাপারটা বোঝা সম্ভব নয়।

"দেশলাই আছে ?"

প্রশ্নটা কানে আসামাত্র অর্জুন তাকাল। মোটাসোটা এক ভদ্রলোক তাকেই প্রশ্ন করছেন। উনি বসে আছেন পাশের সোফায়। ভদ্রলোকের বয়স অন্তত পঞ্চাশ হবে। তার ডবল বয়সী একটি মানুষের হাতে দেশলাই তুলে দিতে সঙ্কোচ হল অর্জুনের। সে নীরবে মাথা নাড়ল, না।

"ও। স্মোক করেন না বুঝি ! গুড। আমি তো লাস্ট থার্টি ইয়ার্স ধরে ভাবছি ধূমপান কবব না, কিন্তু পারছি না। আজকাল ইচ্ছে করেই পকেটে দেশলাই রাখি না, যাতে কম খাওয়া হয়।"

"সিগারেটই বা রাখেন কেন ?"

"না রেখে পারি না। কীরকম খালি-খালি লাগে। এমনকী রোজার সময় হোল ডে যখন পানিও খাই না তখন সিগারেটের কথাও ভুলে যাই। কিন্তু সন্ধেবেলায় ইফতার করার পরই সিগারেট ধরাই।" ভদ্রলোক ম্লান হাসলেন। অর্জুনের মনে হল লোকটা জটিল নয়। জটিল মানুষেরা সাধারণত এত কথা বলেন না। পত্রিকাটা নামিয়ে রেখে সে জিজ্ঞেস করল, "আপনি কি বিদেশে যাচ্ছেন ?"

"বিদেশ ? হ্যাঁ ভাই, খাতায়-কলমে আপনার বিদেশ, কিন্তু আমার স্বদেশ। আমি আজ ঢাকায় যাচ্ছি।"

লোকটির সঙ্গে আলাপ করার আগ্রহ জন্মাল অর্জুনের। সে বাংলাদেশে এর আগে কখনও যায়নি। একটি স্বাধীন সার্বভৌম রাষ্ট্রে এবার সে যদিও টুরিস্ট হিসেবে যাচ্ছে, কিন্তু তার লক্ষ অন্য। ভদ্রলোকের নাম মোহম্মদ ইউসুফ। ব্যবসা করেন। সেইসব কাজেই মাঝে-মাঝে ওঁকে কলকাতায় আসতে হয়। এখানকার পার্ক সার্কাস অঞ্চলে ওঁর আত্মীয়স্বজন আছেন। ঢাকা এবং কলকাতা ওঁর কাছে প্রায় একই। আলাপ করতে-করতে ইউসুফ বললেন,

"কলকাতায় এলে একটা ব্যাপার দেখে খুব খারাপ লাগে ভাই। আপনারা তো বাঙালি, অথচ বাংলা ভাষার জন্য আপনাদের একটুও মায়া-মমতা নেই। আপনারা যেন ঠিক বাঙালি হিসেবে নিজেদের চরিত্র ঠিক রাখতে পারছেন না। আমরা বাংলাদেশের বাঙালিরা যত কষ্টেই থাকি না কেন, ভাষার ব্যাপারে সবাই এক, অভিন্ন।"

ইউসুফভাইয়ের সঙ্গে কথা বলে চমৎকার সময় কেটে যাওয়া ছাড়াও অনেকরকম তথ্য জানতে পারল অর্জুন, ঢাকা সম্পর্কে। কলকাতা থেকে জলপাইগুড়ি শহরের যে দূরত্ব, ঢাকা তার অনেক কাছে। কিন্তু ঢাকা কলকাতার থেকেও আধুনিক এবং পূর্ণ বাঙালি শহর।

ভিসা, টিকিট এবং ডলার পাওয়া গেল ঠিক সময়ে। ইউসুফ ভাই টিকিট কেটেছিলেন ঢাকা থেকেই, আসার সময়। এই অফিসে অন্য প্রয়োজনে এসেছিলেন। কথা হল, এয়ারপোর্টে তিনি অর্জুনের সঙ্গে দেখা করবেন।

বিদেশে যাওয়ার সময় একটা আলাদা ধরনের উত্তেজনা থাকে। আন্তর্জাতিক বিমানের নিয়ম অনুযায়ী ঠিক দু' ঘণ্টা আগে যখন অর্জুন দমদম এয়ারপোর্টে পৌঁছাল তখন সন্ধে পেরিয়ে গেছে। ইন্ডিয়ান এয়ারলাইন্‌সের টিকিট পাওয়া যায়নি, অনেক চেষ্টায় বাংলাদেশ বিমানে একটা ব্যবস্থা হয়েছে।

ইউসুফভাই দাঁড়িয়ে ছিলেন। নির্দিষ্ট নিয়মগুলো পর-পর করে যেতে তিনিই সাহায্য করলেন। তারপর ইমিগ্রেশন এবং কাস্টম্‌সের বেড়া ডিঙিয়ে ওরা এসে বসল লাউঞ্জে। সেখানে তখন অনেক যাত্রীই এসে গিয়েছেন। বিদেশে যাওয়ার অন্যান্য ফ্লাইটের ঘোষণা চলছে। অর্জুনের মনে হল পৃথিবীটা খুবই ছোট। মানুষ ইচ্ছে করলেই এবং টিকিট কাটার সামর্থ্য থাকলে যে-কোনও দেশে মুহূর্তেই চলে যেতে পারে।

এই সময় একজন ভদ্রমহিলা লাউঞ্জে এলেন। তিনি যে খুবই সুন্দরী, সে-ব্যাপারে তাঁর সচেতন মনোভাব অনেকের দৃষ্টি আকর্ষণ করছিল। সঙ্গে একজন বিশালদেহী পুরুষ, গায়ের রং বেশ কালো। ইউসুফভাই বললেন, "ইনি বাংলাদেশের সিনেমার নায়িকা। খুব নাম করেছিলেন এককালে। এখন পড়তির দিকে। এঁর নাম মঞ্জুশ্রী রায়।"

অর্জুন অবাক হল, "আপনাদের ওখানে হিন্দুরা সিনেমায় নামে?"

"আশ্চর্য? কেন নামবে না? বাংলাদেশের নাগরিক হিসেবে সবার সমান অধিকার আছে।"

অর্জুন মঞ্জুশ্রী দেবীকে দেখছিল। খানিকটা দূরেই বসে আছেন তিনি। শালোয়ার-কামিজ এবং বেগুনি রঙের ওড়নায় ওঁকে অন্যরকম দেখাচ্ছিল। বাংলাদেশি মানুষেরা এই লাউঞ্জে বসে তাঁর দিকে যে সাগ্রহে তাকিয়ে আছেন, সেটা বুঝে বেশ গম্ভীর হয়ে আছেন। অর্জুনের মনে হল প্রযোজক ভদ্রলোক বেশ চিন্তিত। ঘন-ঘন সিগারেট খাচ্ছেন। মানুষটির মুখ খুবই রুক্ষ, চোখ এবং

ঠোঁটের কোণে একধরনের নিষ্ঠুর অভিব্যক্তি অজান্তেই ফুটে উঠেছে।

এই সময় টাকমাথা ফরসা বেঁটে মাঝবয়সী এক ভদ্রলোককে ঢুকতে দেখেই প্রযোজক সোজা হয়ে বসলেন। বোধ হয় এঁর জন্যই তিনি গেটের দিকে মুখ করে এতক্ষণ বসে ছিলেন। টাকমাথা ভদ্রলোক চেয়ারের পাশে হাতব্যাগ নামিয়ে কোনওদিকে না তাকিয়ে এগিয়ে গেলেন কোনার দিকে, যেখানে দেওয়ালে পর-পর টেলিফোন ঝোলানো আছে। তাঁকে ডায়াল করতে দেখল অর্জুন। এবং তারপরেই সেই প্রযোজক উঠে গেলেন সেই দিকে। পাশের টেলিফোনটি তুলে নিয়ে তিনিও ডায়াল শুরু করলেন। ব্যাপারটায় খটকা লাগল। অর্জুন ইউসুফভাইকে বলল, "আমি একটু আসছি।" তারপর চলে এল তৃতীয় টেলিফোনটির সামনে। এসে বুঝল যাত্রীদের জন্যে বিনা পয়সায় কথা বলার ব্যবস্থা হয়েছে এই ফোনের মাধ্যমে। সে এলোমেলো নম্বর ঘোরাল, যদিও তার কান খাড়া ছিল। তার বাঁ দিকে প্রযোজক, যাঁর বাঁ দিকে টাকমাথা। প্রযোজক যেন টেলিফোনে কথা বলছেন এমন ভঙ্গি করে কানে রিসিভার লাগিয়ে জিজ্ঞেস করলেন, "এত দেরি হল ? ব্যাগেজ আইডেন্টিফাই করেছেন তো ?" অর্জুন শুনতে পেল টাকমাথা বলছেন, "সব ঠিক আছে।"

এই তিনটে শব্দ শোনামাত্র প্রযোজক যেন টেলিফোনে কথা বলা হয়ে গিয়েছে এমন ভঙ্গিতে রিসিভার নামিয়ে আবার সিনেমার নায়িকার কাছে চলে গেলেন। ইতিমধ্যে টাকমাথা আবার ডায়াল করছিলেন। অর্জুন শুনতে পেল লোকটির চাপা হাসি, "একদম ভেতর থেকে বলছি। এইমাত্র সে দেরি কেন হল তা জিজ্ঞেস করে গেল। ক'দিন পরেই বাছাধন টের পাবে। আপনি নিশ্চিন্ত থাকুন।" রিসিভার নামিয়ে রেখে হেলতে-দুলতে নিজের ব্যাগের কাছে গিয়ে বসল টাকমাথা। প্র·যাজকের সঙ্গে তার দূরত্ব এখন অনেকটা। অর্জুন আরও কয়েক সেকেন্ড টেলিফোনের পেছনে খরচ করল, যাতে কেউ তাকে সন্দেহ না করে। স্পষ্টতই একটা চক্রান্তের গন্ধ পাচ্ছে সে। ওই টাকমাথা লোকটা একটি শয়তান। সে প্রযোজককে একরকম বোঝাচ্ছে আবার যাকে টেলিফোন করল তাকে আর-একরকম। কী ব্যাপারে এরা যুক্ত, সেটা অবশ্য বোঝা যাচ্ছে না। অর্জুন নিজেকে বোঝাল, পৃথিবীতে এরকম ঘটনা কতই না হচ্ছে, সব ব্যাপারে নাক গলানোর কী দরকার, যতক্ষণ না সংশ্লিষ্ট ব্যক্তি সাহায্যের জন্য তার কাছে আসছে। ইউসুফভাইয়ের পাশে এসে বসতেই তিনি জিজ্ঞেস করলেন, "পেলেন ?"

"পেলাম মানে ?" অর্জুন বুঝতে পারল না।

"টেলিফোনের লাইন তো বেশিরভাগ সময় পাওয়া যায় না।"

অর্জুন বাস্তবে ফিরে এল, "ও হ্যাঁ, তা ঠিক।"

এই সময় সিঙ্গাপুরগামী একটি প্লেনের যাত্রীদের জন্য কিছু ঘোষণা করা হল। ইউসুফভাই বললেন, "ভারী অদ্ভুত জায়গা এই সিঙ্গাপুর আর ব্যাঙ্কক।

ওসব জায়গা থেকে যারা আসে তাদের সম্পর্কে খুব সচেতন থাকে বাংলাদেশ এবং ভারতের কাস্টম্স অফিসাররা। স্মাগলাররা অবশ্য খুব স্মার্ট।"

"স্মাগলিং হয় ওখান থেকে ?"

"অত্যন্ত। বেকার ভাল যুবকদের সামান্য টাকার লোভ দেখিয়ে ওরা পাপচক্রে লাগিয়ে দিয়েছে। যাকগে, আপনি তো প্রথম ঢাকায় যাচ্ছেন, ওঠার জায়গা কি ঠিক আছে ?"

"না। কোনও হোটেলে উঠব।"

"হোটেল ?" ইউসুফভাই যেন আঁতকে উঠলেন, "আমি থাকতে আপনি হোটেলে উঠবেন মানে ? এ কীরকম কথা !"

অর্জুন হাসল, "আপনি আমাকে চেনেন না, জানেন না।"

"ছাড়েন।" হঠাৎ নিজস্ব শব্দ বেরিয়ে এল ইউসুফভাইয়ের মুখ থেকে, "আমি মানুষের মুখ দেখলেই বুঝতে পারি কে ভাল, কে মন্দ।"

অর্জুন কথা বাড়াল না। অচেনা মানুষকে বাড়িতে নিয়ে গিয়ে আতিথ্য দেওয়ার চল পশ্চিমবাংলায় নেই, বাংলাদেশে হয়তো আছে। কিন্তু সে পরে ভদ্রলোককে বুঝিয়ে কোনও হোটেলে চলে যাবে। খানিক বাদেই ঢাকাগামী যাত্রীদের বিমানের দিকে যাওয়ার জন্য অনুরোধ করা হল। সবাই হুড়মুড়িয়ে গেটের দিকে এগিয়ে যাচ্ছে। অর্জুন উঠে দাঁড়ালে ইউসুফভাই বললেন, "ভিড় একটু হালকা হোক। আমাদের ফেলে রেখে তো বিমান যাবে না।"

অর্জুন দেখল টাকমাথা ভিড়ের মধ্যে ঢুকে গিয়েছেন। প্রযোজক এবং অভিনেত্রী সম্ভবত ইউসুফভাইয়ের মতোই অপেক্ষায় বিশ্বাসী। শেষপর্যন্ত প্রায় সব যাত্রী চলে গেলে অর্জুনরা এগোল। প্যাসেজ দিয়ে নেমে এসে প্লেনের কাছে নিয়ে যাওয়ার জন্য গাড়ির দেখা পেল ওরা। সেখানে আগে আসা কিছু যাত্রী দাঁড়িয়ে আছেন। ইউসুফভাইয়ের সঙ্গে গাড়িতে উঠতেই অর্জুন টাকমাথাকে দেখতে পেল। হঠাৎ ইউসুফভাই বলে উঠলেন, "আরে মিস্টার ঘোষ, কবে এসেছিলেন কলকাতায় ?"

টাকমাথা তাকালেন। তারপর হাসার চেষ্টা করলেন, "এই তো, ক'দিন আগে।"

"অনেকদিন পরে আপনাকে দেখলাম।"

"হ্যাঁ, আমিও।"

"এখনও কালীগঞ্জে আছেন ?"

"মাঝে-মাঝে যাই।" টাকমাথা, যাঁর নাম মিস্টার ঘোষ, তাঁর যেন কথা বলতেই ইচ্ছে করছিল না। প্লেনের সামনে পৌঁছে যেতেই সবাই যে যার মতো নেমে প্লেনে উঠল। ছোট প্লেন। অর্জুন আর ইউসুফভাইয়ের আসন পাশাপাশি। মিস্টার ঘোষ অনেক পেছনে। একটু পরে প্রযোজক এবং অভিনেত্রীকে প্লেনে উঠে সামনে বসতে দেখা গেল।

হঠাৎই অর্জুন জিজ্ঞেস করল, "বাসে যার সঙ্গে কথা বললেন তিনি কী করেন ?"

"সঠিক জানি না। বোধ হয় বিজনেস। আমার সঙ্গে আলাপ বিমানে কলকাতায় যাতায়াতের পথে। আগে মাঝে-মাঝেই দেখা হত, এখন হয় না। কালীগঞ্জে বাড়ি।" ইউসুফ বললেন।

"কালীগঞ্জটা কোথায় ?"

"ঢাকা থেকে এখন ঘণ্টা দেড়েক লাগে। আগে ট্রেনে গিয়ে নৌকো করে যেতে হত। এখন সুন্দর রাস্তা হয়ে গিয়েছে। প্রচুর হিন্দু পরিবার সেখানে এখনও বাস করেন।"

"এই ভদ্রলোকের পুরো নাম কী ?"

"জানি না ভাই। আলাপ হওয়ার সময়, হ্যাঁ মনে পড়েছে, এ. বি. ঘোষ বলেছিলেন। এ-র পরে বি বলেই মনে আছে।"

বিমান কলকাতা ছাড়ল। অর্জুন তাকিয়ে দেখল, নীচে হিরের মতো কলকাতার আলো জ্বলছে। তারপরেই আকাশের ওপরে আকাশ। এয়ার হোস্টেসদের আনাগোনা, খাবার দেওয়া ইত্যাদিতে মন ছিল না ওর। কালীগঞ্জের এ. বি. ঘোষ তাকে চিন্তায় ফেলে দিয়েছিল। বি কি বিহারীর আদ্যক্ষর ? এই লোকটির কথা জলপাইগুড়ির পবনবিহারী জানেন না। কালীগঞ্জের লোক যখন, তখন পবনবিহারীর দূর সম্পর্কের আত্মীয় হতে পারেন। কিন্তু মানুষটি যে সুবিধের নয়, তাতে কোনও সন্দেহ নেই।

জিয়া আন্তর্জাতিক বিমানবন্দর ছোট, কিন্তু ছিমছাম। হাতব্যাগ নিয়ে অর্জুন দ্রুত এ. বি. ঘোষের পেছনে চলে এল প্লেন থেকে নামার সময়। ভদ্রলোক কোনওদিকে তাকাচ্ছেন না। বাঁ দিকে ডিউটি-ফ্রি শপের প্রলোভন তাঁকে টানল না। ইমিগ্রেশনের কাউন্টারে পৌঁছে সোজা নিজের পাশপোর্ট বের করলেন স্ট্যাম্প মারানোর জন্য। ওঁর পেছনে দাঁড়ানোর সুযোগ পেল না অর্জুন। এখানে বিদেশিদের জন্য আলাদা কাউন্টার। এ. বি. ঘোষ বাংলাদেশের মানুষ বলে যে কাউন্টার থেকে পাশপোর্টে ছাপ মারালেন, সেখানে অর্জুনের দাঁড়ানো নিষেধ।

কিন্তু ভদ্রলোককে পাওয়া গেল লাগেজ নেওয়ার জায়গাটিতে। চুপচাপ একটা ট্রলি নিয়ে দাঁড়িয়েছেন। এরকম লোকের সঙ্গে গায়ে পড়ে কথা বলা ঠিক নয়। নিজের সুটকেসের জন্য অর্জুন অপেক্ষা করছিল এমন সময় ইউসুফভাই পাশে এসে দাঁড়ালেন, "কী ভাই, ওইভাবে দৌড়লেন কেন ?"

অর্জুন হাসল। এই প্রশ্নের জবাব দেওয়া যায় না।

"আমার মনে হচ্ছে ওই ভদ্রলোক সম্পর্কে আপনি উৎসুক।"

"কিছুটা।" অর্জুন স্বীকার করল।

"আসেন আমার সঙ্গে।" ইউসুফভাই এগিয়ে গেলেন এ. বি. ঘোষের

দিকে। অতএব অর্জুন নিরীহ মুখে অনুগামী হল। কাছে গিয়ে ইউসুফভাই বললেন, "আজ রাত্রে নিশ্চয়ই ঢাকায় থাকবেন ?"

"আমি তো এখন ঢাকায় থাকি !" ভদ্রলোক জবাব দিলেন।

"ঢাকায় কোথায় ?"

"বনানীতে।"

"আমি গুলশনে। কার্ডটা রাখুন।" পকেট থেকে নিজের কার্ড বের করে দিলেন ইউসুফভাই।

"থ্যাঙ্ক ইউ।" কার্ড নিলেন এ. বি. ঘোষ, "আপনি প্রায়ই ইন্ডিয়ায় যান ?"

"ব্যবসার কাজে যাইতেই হয়। এঁর সঙ্গে আলাপ করিয়ে দিই। আমার ভাইয়ের মতন। অর্জুন। বাংলাদেশ দেখতে এসেছে। তা আমি বললাম ঢাকা শহর মানে বাংলাদেশ না। যেতে হবে গ্রামে। আমার মৈমনসিংহে বাড়ি। কিন্তু সেখানে কেউ নেই।" ইউসুফভাই কথাগুলো বলছিলেন ঢাকা-কলকাতার ভাষা মিশিয়ে।

অর্জুন নমস্কার করল। এ. বি. ঘোষ অভ্যস্ত ভঙ্গিতে হাত বাড়ালেন, "আমি এ. বি. ঘোষ। ঢাকায় আগে কখনও এসেছেন ?"

"না। এই প্রথমবার।"

"হোটেলে উঠবেন ?"

অর্জুন জবাব দেওয়ার আগে ইউসুফভাই বললেন, "না, না আমার বাসায়।"

এ. বি. ঘোষ বললেন, "আমাদের কালীগঞ্জ একসময় খুব বর্ধিষ্ণু গ্রাম ছিল। বরিশাল অথবা নোয়াখালির গ্রামের মতো নয়, তবু একটা চরিত্র আছে। ইউসুফভাইয়ের সঙ্গে চলে আসতে পারেন।"

এই সময় সুটকেসগুলো নিয়ে বেল্ট পাক খেতে লাগল। সবাই ব্যস্ত হয়ে উঠল নিজের জিনিসপত্র তুলে নিতে। ভিড়টাও বেড়ে গিয়েছিল। ট্রলিতে সুটকেস চাপিয়ে ইউসুফভাইয়ের সঙ্গে কাস্টম্‌সের বেড়া ডিঙিয়ে যখন অর্জুন বেরিয়ে, এল বাইরে তখন এ. বি. ঘোষ অদৃশ্য হয়েছেন। প্রযোজক এবং অভিনেত্রীকে রিসিভ করতে অনেক মানুষ এসেছেন এয়ারপোর্টে।

বাইরে বেরিয়ে আসতেই একটা লোক সামনে দাঁড়াল, "সালাম ছার। গাড়ি আনছি।"

ইউসুফভাই জিজ্ঞেস করলেন, "সব খবর ভাল ?"

"জি।"

"চল। আসুন অর্জুনবাবু।"

হাঁটতে-হাঁটতে অর্জুন বলল, "আপনি যদি আমাকে একটা মাঝারি হোটেলে নামিয়ে দেন ...।"

"হোটেল ? আমি থাকতে আপনি হোটেলে উঠবেন, এ-কথা বললেন কী করে ?"

"ইউসুফভাই, আপনি আমাকে এখনও ভাল করে চেনেন না!"

"আরে রাখেন ভাই! ব্যবসায়ী লোক, মুখ দেখেই মানুষ চিনতে পারি। চলেন।"

ঢাকার রাস্তায় যেসব গাড়ি চলে তার প্রায় সবগুলোই জাপানের গাড়ি। তাদের চেহারা সুন্দর, চলেও ভাল। এয়ারপোর্ট থেকে বেরিয়ে অর্জুনের মনে হচ্ছিল সে বুঝি আমেরিকা অথবা ইউরোপের কোনও শহরে এসেছে। তারপরেই চোখ এবং মন জুড়িয়ে গেল। রাস্তার দু'দিকে যত নির্দেশাবলী, তা বাংলায় লেখা। মাঝে-মাঝে কিছু স্লোগান লেখা রয়েছে, যেমন, 'সবার জন্য ডাল-ভাত।' আরামদায়ক গাড়ির মধ্যে বসে অর্জুনের মনে হল, বাঙালি হিসেবে নিজেদের প্রকাশ করার ব্যাপারে এরা খুবই সচেতন। তার ভাল লাগছিল।

॥ পাঁচ ॥

গুলশন একটি বর্ধিষ্ণু অঞ্চল। নতুন ঢাকার পথঘাট, বাড়ি যে-কোনও সুন্দর বিদেশি শহরের সঙ্গে পাল্লা দিতে পারে। ইউসুফভাইয়ের বাড়িটিকে জলপাইগুড়িতে অত্যন্ত বড়লোকের বাড়ি বলা হবে, কিন্তু ইউসুফভাই বললেন, "ঢাকায় আমি একটি সাধারণ লোক।" ওঁর স্ত্রী অত্যন্ত মিশুকে এবং অতিথিপরায়ণ মানুষ। একমাত্র ছেলে আশীব্রত ক্লাস এইটে পড়ে এবং ইতিমধ্যেই কাকাবাবু এবং সন্তুর ফ্যান হয়ে গেছে। রাত্রে সুন্দর বিছানায় শুয়ে অর্জুন ভাবল, ইউসুফভাইরা নিশ্চয়ই ব্যতিক্রম। প্রায়-অচেনা একজনকে এমন যত্ন করে বাড়িতে নিয়ে আসাটা তার চোখে স্বাভাবিক বলে মনে হচ্ছিল না।

সে এখন বিদেশের মাটিতে। অথচ একবারও নিজেকে বিদেশি বলে মনে হচ্ছিল না। এদের বই-এর র‍্যাকে বঙ্কিমচন্দ্র থেকে বুদ্ধদেব গুহর বই সাজানো। আশীব্রত এখানকার দু'জন লেখকের বই দেখিয়ে তাকে বলেছে বাংলাদেশে ওঁরা খুব জনপ্রিয়, অথচ সে পশ্চিমবঙ্গে বসে ওঁদের নাম শোনেনি। একজন হলেন, হুমায়ুন আহমেদ, অন্যজন ইমদাদুল হক মিলন। রাস্তাঘাটে যেসব সাইনবোর্ড লাগানো, তার একটাতেও ইংরেজি শব্দ নেই। হঠাৎই মনে হয় বাংলা ভাষার রাজত্বে চলে এসেছি।

কিন্তু তা তো হল। অর্জুন চোখ বন্ধ করল। যে-কাজে এখানে আসা, সেটা কীভাবে শুরু করা যায়! নুটুবিহারীর কালীগঞ্জের বাড়িতে ইতিমধ্যে কাজলবাবু পৌঁছে গিয়েছেন কি না তা তার জানা নেই। যদি চিঠির কথা সত্যি হয় এবং কাজল ঘটনাস্থলে পৌঁছে গিয়ে থাকে, তা হলে তার পক্ষে গুপ্তধন উদ্ধার করা কতদূর সম্ভব, তাও সে আন্দাজ করতে পারছে না। কাকতালীয়ভাবে এ. বি. ঘোষের সঙ্গে আলাপ হয়েছে, যাঁর বাড়ি কালীগঞ্জে। পবনবিহারী বলেছিলেন কালীগঞ্জ থেকে জনৈক বিমানবিহারী তাঁর কাছে টাকার জন্য অনেকদিন আগে

গিয়েছিলেন। তিনি এখন কালীগঞ্জে আছেন কি না তাও তিনি জানেন না। এই এ. বি.-ই বি.বি.-র কেউ হতে পারেন। কিন্তু এখনই কালীগঞ্জে যাওয়া দরকার এসব জানার জন্য। কিন্তু কীভাবে যাওয়া যায়? এখন পর্যন্ত সে ইউসুফভাইকে তার পেশার কথা জানায়নি। জানালে তিনি কতটা সাহায্য করবেন, সে-ব্যাপারে সন্দেহ আছে। সত্যসন্ধানীকে যদি তিনি গোয়েন্দা বলে ভুল করেন, তা হলে দেশের মাটিতে বিদেশি গোয়েন্দাকে সাহায্য করতে নিশ্চয়ই ইতস্তত করবেন। হোটেলে থাকলে এসব ভাবতে হত না। খোঁজখবর নিয়ে সে ঠিক কালীগঞ্জে পৌঁছে যেতে পারত।

সকালবেলায় নাস্তা খেতে টেবিলে বসে অর্জুনের চক্ষু চড়কগাছ। এই সাড়ে সাতটার সময় সবাই পরোটা, মাংস, তরকারি খাচ্ছেন। অর্জুনের এ-সময় এত খাওয়ার অভ্যেস নেই। অনেক অনুরোধ করার পর সামান্য খেয়ে মুক্তি পাওয়া গেল। টেবিলে দুটো খবরের কাগজ। একটি 'ইত্তেফাক', অন্যটি 'আজকের কাগজ'। অর্জুন আজকের কাগজে চোখ বোলাচ্ছিল।

ইউসুফভাই বললেন, "আজ আপনি ঢাকা শহর দেখুন। লাঞ্চের পর আমি ফ্রি। ততক্ষণ আপনাকে আমার ড্রাইভার ঘুরিয়ে দেখাবে।"

অর্জুন বলল, "ঢাকা পরে সময় থাকলে দেখব।"

"তার মানে? আগে কী কাজ আপনার?"

প্রশ্নটা কানে যেতে অর্জুন সতর্ক হল। ইউসুফভাই এবং সে ছাড়া ঘরে আর কেউ নেই এখন। মানুষটি ভাল। এঁকে সব কথা খুলে বলা দরকার। অর্জুন বলল, "আপনাকে আমি আমার এখানে আসার কারণটা বলতে চাই। তারপর যদি আপনার মনে হয় আপনি আমাকে কোনও হোটেলে পৌঁছে দিলে খুশি হব। আমি একজন সত্যসন্ধানী।"

"সে তো জানি। শরদিন্দু বন্দ্যোপাধ্যায়ের ব্যোমকেশ বক্সি আমার খুব প্রিয় সত্যসন্ধানী। কিরীটি রায়কে আগে ভাল লাগত, এখন লাগে না। তার চেয়ে ফেলুদা দারুণ ইন্টারেস্টিং ছিলেন, কাকাবাবুরও তুলনা হয় না। প্রতিবন্ধী মানুষ।"

"আপনি যাঁদের কথা বলছেন, তাঁরা বইয়ের চরিত্র।" অর্জুন বাধা দিল।

"তা অবশ্য।" ইউসুফভাই হাসলেন, "ট্রাভেল এজেন্টের কাছে আপনার পরিচয় পেয়ে প্রথমে ঠিক বিশ্বাস করতে পারিনি। বয়স তো খুবই কম। ভাল লাগল সেই কারণেই।"

অতএব আর কোনও বাধা রইল না। অর্জুন ভদ্রলোককে তার ঢাকায় আসার কারণ বলল। গুপ্তধনের ব্যাপারটা সে বলল এই ভাবে, "ওই বাড়ির কোথাও নুটুবিহারী ঘোষ তাঁর সোনাদানা লুকিয়ে রেখে গিয়েছিলেন। কাজল অত্যন্ত লোভী এবং অসৎ ছেলে। সে লুকিয়ে চলে এসেছে ওগুলো হাতাবার

জন্য।"

ইউসুফভাই চিন্তিত হলেন, "একজন বাইরের লোকের পক্ষে গ্রামে গিয়ে সন্ধান করা খুবই কঠিন কাজ, যদি না ভেতরের কেউ ওকে সাহায্য করে। সেটা দু-চারদিনে সম্ভব নয়।"

"নিশ্চয়ই। আপনি আমাকে একটা দিন সময় দিন। দেখি, কোনও যোগাযোগ বের করতে পারি কি না।" ইউসুফভাই উঠে দাঁড়ালেন। তাঁর কাজে যাওয়ার সময় হয়ে গিয়েছে।

একটা ঢাউস গাড়ির আরামদায়ক গদিতে বসে ঢাকা শহরটাকে দেখল অর্জুন, সেই সকালবেলায়। সুন্দর-সুন্দর বাড়ি, তাদের নামকরণও চমৎকার। কিন্তু রাস্তায় এত রিকশার ভিড় যে, সতর্ক হয়ে না চালালে অ্যাক্সিডেন্টের সম্ভাবনা বেশি। ট্রাম নেই, বাস খুব কম, মানুষকে নির্ভর করতে হচ্ছে রিকশার ওপরেই। তাদের সংখ্যা কত হবে কে জানে! হাজার-হাজার বিদেশি গাড়ি আর দিশি রিকশা ঢাকার রাজপথ দখল করে রেখেছে।

শান্তিবাগ হয়ে পল্টনের মোড়ের কাছে এসে অর্জুন দেখল, 'হোটেল প্রীতম' লেখা একটা বাড়ি থেকে কালকের এয়ারপোর্টে দেখা সেই প্রযোজক ভদ্রলোক বেরিয়ে আসছেন একা। ভদ্রলোক যেন একটু অন্যমনস্ক। হোটেলটা কি ওই ভদ্রলোকের? ফুটপাতের পাশ ঘেঁষে পার্ক করা বিদেশি গাড়িতে ভদ্রলোক ওঠা-মাত্র সেটা অর্জুনের বিপরীত দিকে চলে গেল। কোনওভাবেই ওঁকে অনুসরণ করা সম্ভব নয়। এই ভদ্রলোকের সঙ্গে এ. বি. ঘোষের কোনও গোপন ব্যাপার আছে। ওঁকে অনুসরণ করলে কোন লাভ হবে, তা অর্জুনের জানা নেই, কিন্তু মন বলছিল হয়তো কেঁচো খুঁড়তে-খুঁড়তে সাপ বেরিয়ে গেলেও যেতে পারে। ওদের গাড়ি সিগন্যালে দাঁড়িয়ে ছিল। সে ড্রাইভারকে বলল, সামনে থেকে ঘুরিয়ে নিয়ে হোটেলের সামনে যেতে। ভদ্রলোক চলে গেলেও হোটেলের রিসেপশনে খোঁজখবর নেওয়া যেতে পারে।

গাড়ি থেকে নেমে সিঁড়ি ভেঙে হোটেলে ঢুকেই ডান হাতে আটপৌরে রিসেপশন কাউন্টার নজরে আসতেই বোঝা গেল এটি কোনও অভিজাত শ্রেণীতে পড়ে না। রিসেপশনের ছেলেটি তাকে জিজ্ঞেস করল, "বলুন সার। কী সাহায্য করতে পারি?"

"আপনাদের এখানে রুম পাওয়া যাবে?"

"একটা সিঙ্গল-রুম খালি আছে। তিনশো টাকা।"

"বাঃ, ভাল হল। আমি একটু অপেক্ষা করতে পারি? আমার এক বন্ধু আসবেন কিছুক্ষণের মধ্যে। তাঁর সঙ্গে একজন প্রযোজকের এখানে অ্যাপয়েন্টমেন্টও আছে।"

"প্রযোজক? রাজুভাই? তিনি তো একটু আগে চলে গেলেন।"

"সে কী! কোথায় গেলেন?"

"তা তো জানি না। হয়তো বাসায় গেছেন।"

"কোথায় বাসা ওঁর ?" সরল গলায় জিজ্ঞেস করল অর্জুন।

"মালিবাগে।"

হঠাৎ ওপরের সিঁড়িতে চোখ পড়তেই অর্জুন অবাক। এ. বি. ঘোষ নেমে আসছেন, পরনে লম্বা ঝুলের পাঞ্জাবি। অর্জুন হাসল, "আবার দেখা হয়ে গেল।"

"আপনি এখানে ?"

"জায়গা আছে কি না, খোঁজ করছিলাম।"

"কোথায় উঠেছেন ?"

"ইউসুফভাইয়ের বাড়িতে।"

"সেখানে অসুবিধে হচ্ছে ?"

"না, না। আসলে কারও বাড়িতে থাকতে সঙ্কোচ হয়।"

"ইন্ডিয়ান হ্যাবিট।" এ. বি. ঘোষ রিসেপশনিস্টকে প্রশ্ন করলেন, "রুম নাই ?"

"আছে।" অদ্ভুত উচ্চারণে জবাব দিল ছেলেটি।

"এই হোটেলের খোঁজ পেলেন কী করে ?"

"রাস্তায় যেতে-যেতে সাইনবোর্ড চোখে পড়ল।" অর্জুন হাসল, "গ্রামে কবে যাচ্ছেন ?"

"গ্রামে ? ও। আপনার তো গ্রাম দেখার সাধ আছে। চলে যান কালীগঞ্জে। গিয়ে বিমানবিহারী ঘোষের সঙ্গে দেখা করবেন। সঙ্কোচ না হলে দু-তিনদিন থাকার কোনও অসুবিধে হবে না। দু-তিনদিন বাদে অবশ্য একটা শ্যুটিং-পার্টি যাবে সেখানে। সেটাও দেখতে পারেন।" এ. বি. ঘোষ বেরিয়ে গেলেন।

অর্জুন কিছুক্ষণ সময় কোনওমতে কাটিয়ে ঘুরে আসছি বলে বেরিয়ে এল হোটেল থেকে। বিমানবাহিরীকে চেনেন এ. বি.। এখন আর কোনও সন্দেহ নেই, ইনিও ওই পরিবারের একজন, অথচ নিজের পুরো নামটা বললেন না। প্রীতম হোটেলে এ. বি. রায় কী করছিলেন ? প্রযোজক কি তাঁর সঙ্গে কথা বলতেই হোটেলটাকে বেছে নিয়েছিলেন ? রিসেপশনিস্টের কথাবার্তায় বোঝাই যায় ওখানে ওঁদের যাতায়াত আছে। এ. বি. ঘোষের বাড়ি বনানীতে, প্রযোজকের মালিবাগে, অথচ দুজনে দেখা করছেন প্রীতম হোটেলে এসে। যাক গে! কালীগঞ্জে পৌঁছবার একটা সূত্র তো পাওয়া গেল। এই সময় ড্রাইভার বিড়বিড় করে কিছু বলতেই অর্জুন জিজ্ঞেস করল, "কী হয়েছে ভাই ?"

"দ্যাখেন না ছার, টয়েটো গাড়িটা তখন থেকে পেছনে লেগেই আছে।"

অর্জুন মুখ ঘুরিয়ে গাড়িটাকে দেখল। সাদা গাড়ি, ড্রাইভার একা। ওদের গাড়ি যেদিকে ঘুরছে, ওটাও পেছন পেছন আসছে। হঠাৎ অর্জুনের ড্রাইভার

গাড়ি থামিয়ে দিল। সঙ্গে-সঙ্গে পেছনেরটাও থেমে গেল। ড্রাইভার দরজা খুলে পেছনের দিকে গেল, "কী মিঞা, মতলবখান কী, কন তো? পিছনে লাইগ্যা আছেন ক্যান?"

অন্য গাড়ির ড্রাইভার বলল, "রাস্তা তো কারও বাপের সম্পত্তি না।"

গজগজ করে ফিরে এল ড্রাইভার, "কে গুন্ডা, কে ভালমানুষ, আজকাল বোঝাই যায় না? চলেন ছার, বাসায় যাই।"

"চলুন।" অর্জুন বলল। ওই গাড়িটাকে কি কেউ তাকে অনুসরণ করতে পাঠিয়েছে? তা যদি হয়, তা হলে ওর তো নিজেকে আড়ালে রাখার কথা। এমন গায়ে পড়ে কেউ অনুসরণ করে? কিন্তু দেখা গেল ইউসুফভাই-এর বাড়ির দরজা পর্যন্ত দ্বিতীয় গাড়িটা পেছন ছাড়ল না। ওরা ভেতরে ঢোকার পর গাড়িটা বেরিয়ে গেল। অর্জুনের মনে হল, গাড়িটাকে এ. বি. ঘোষ পাঠাননি তো? পাঠানোর অর্থ, ওঁর মনে অর্জুন সম্পর্কে সন্দেহ এসেছে। সাধারণ জীবনযাপন করেন যে সমস্ত মানুষ, তাঁদের মনে এমন সন্দেহ হুট করে আসে না।

লাঞ্চের আগে ইউসুফভাই ফিরে এলেন, "কেমন ঘুরলেন অর্জুনবাবু?"

"আপনি আমাকে তুমি বলবেন, আর বাবুটা ছাড়ুন।"

"ঠিক আছে, ঠিক আছে।"

অর্জুন ওঁকে সকালের অভিজ্ঞতাটা জানাল।

"তোমার ওই হোটেলে যাওয়াটা ঠিক হয়নি। আমার এখানে কি খুব অসুবিধে হচ্ছে?"

"বিন্দুমাত্র নয়। আমি ঘর খুঁজতে প্রীতম হোটেলে যাইনি।"

"তা হলে তো আরও ভুল হল। এই লোকগুলো অত্যন্ত ডেঞ্জারাস ধরনের। আর এদের জন্য তো বাংলাদেশে আসোনি। আমাকে ভুল বুঝো না। ওই প্রযোজকের নাম রাজউদ্দিন আহমেদ। লোকে রাজুভাই বলে ডাকে। পর-পর দুটো ছবি মার খাওয়ার ফলে লোকটা এখন আকণ্ঠ ঋণগ্রস্ত। তৃতীয় ছবিটা শুরু করছে ধার করে। এটাও যদি না চলে, তা হলে আত্মহত্যা অথবা বাংলাদেশ ছেড়ে পালানো ছাড়া ওর কোনও পথ নেই। এসব কথা আমার এক চিত্রসাংবাদিক বন্ধুর কাছে শুনতে পেলাম। এ. বি. ঘোষের কথা ভাল করে কেউ জানে না। হয়তো লোকটা টাউট, রাজুভাইকে টাকা জোগাড় করে দিচ্ছে। ঢাকার অনেককেই বাইরে থেকে দেখে বোঝা যায় না কার পকেট ভর্তি, কার শূন্য।"

"কিন্তু ওরা যে আমার খবর জানার জন্য প্রকাশ্যে পেছনে আসবে, তা ভাবিনি।"

"তা হলেই বোঝো।"

"কিন্তু একটা ব্যাপারে লাভ হল তো!"

"কী ব্যাপারে ?"

"ওই বিমানবিহারীর কাছে পৌঁছনো যাবে !"

"হয়তো। আবার ওটা বিপদও তো ডেকে আনতে পারে।"

"মানে ?"

"আমরা জানি না বিমানবিহারীর সঙ্গে এ. বি. ঘোষের সম্পর্ক কী ধরনের। ওঁর পরিচয় নিয়ে ভদ্রলোকের কাছে গেলে তিনি ভাল চোখে না-ও দেখতে পারেন। আমরা বিমানবিহারীর কাছে যাচ্ছি না। আমি অন্য সূত্র পেয়েছি।"

"কীরকম ?"

"আমার এক বন্ধুর নাম সাহাবুদ্দিন। তাঁর প্রেস আছে, বই ছাপে। চিত্রসাংবাদিক বন্ধুটি আমাকে বলল সাহাবুদ্দিনের বাড়ি ওই কালীগঞ্জে। কর্মচারী ছাড়া কেউ নেই ওখানে। তার দেশের বাড়িতে বেড়াতে যেতে চাই শুনে সে খুব খুশি।"

"কবে যেতে পারি আমি ?"

"আমি না ভাই, আমরা।"

"বেশ, তাই হোক।"

"আগামীকাল সকাল দশটায় সাহাবুদ্দিন তার গাড়ি নিয়ে আমার এখানে আসবে। ও জানে তুমি একজন সাধারণ টুরিস্ট। এর বেশি ওর জানার দরকার নেই।"

অর্থাৎ আজকের বিকেলটা ঢাকায় থাকতে হচ্ছে। অর্জুন ঠিক করল, বিকেলে বুড়িগঙ্গা দেখতে যাবে। পুরনো ঢাকাকে দেখতে হবে।

## ॥ ছয় ॥

সাহাবুদ্দিন গাড়ি চালাচ্ছিলেন। ভদ্র চেহারার মানুষটির মুখে হাসি লেগেই আছে। পরিচয় করার সময় বললেন, "আমাকে মনুভাই বলবেন।"

অতএব মনুভাইয়ের পাশে অর্জুন বসল। পেছনের আসনে ইউসুফভাই। এখানকার বেশিরভাগ মানুষ, যাঁরা স্বাধীনতার পর জন্মেছেন, তারা বাংলা নাম পছন্দ করেছেন। তার আগের মানুষরা ডাকনামটাকেই আসল নামের সঙ্গে ব্যবহার করা শুরু করেছেন। মনুভাই গাড়ি চালাতে-চালাতে বললেন, "নামের ব্যাপারে এখন আমরা আপনাদের থেকে এগিয়ে আছি। আচ্ছা, আপনাদের একটি মেয়ের আধুনিক নাম বলুন তো !"

অর্জুন মনে করার চেষ্টা করে না পেরে বুদ্ধদেব গুহর শরণাপন্ন হয়ে বলল, "যোজনগন্ধা।"

মনুভাই বললেন, "ভাল। তবে আমাদের মেয়েদের নাম এখন 'একা' রাখা হচ্ছে। একা, স্নেহা।"

অর্জুন অবাক হল। কোনও বাঙালি তাঁর মেয়ের নাম 'একা' রেখেছেন, তা সে ভাবতে পারছিল না।

সুন্দর চওড়া রাস্তা দিয়ে গাড়ি ছুটে যাচ্ছিল। এদিকটায় রিকশার ভিড় কমে আসছে। ডান-দিকের পাঁচিলঘেরা বিশাল বাড়িটি যে ঢাকার টেলিভিশন কেন্দ্র, তা ইউসুফভাই জানালেন। ক্রমশ নির্জন এলাকার সুন্দর-সুন্দর বাড়ি নজরে এল। এসব বাড়িতে বিদেশি মানুষেরা বিপুল ভাড়া দিয়ে বাস করেন। তারপরেই শিল্প এলাকা। পেট্রল পাম্পের নামগুলোও চমৎকার। কোনওটা 'পদ্মা', কোনওটা 'মেঘনা'। যমুনাও নাকি আছে। চল্লিশ মিনিট পরে দু'পাশে গ্রামবাংলা এসে গেল। এবার হাইওয়ে ছেড়ে ডান-দিকের অপেক্ষাকৃত ছোট রাস্তায় বাঁক নিল গাড়ি। ঢাকা-চট্টগ্রাম রেললাইন পার হতেই দু'পাশে আম-কাঁঠালের গ্রামগুলো। মনুভাই বললেন, "এগুলো এখন আর আগের মতো গ্রাম নেই। লোকে এখান থেকে ঢাকা শহরে ডেইলি প্যাসেঞ্জারি করে। চাকরিটাই গ্রামের মানুষদের আসল জীবিকা।"

একসময় গাড়িটা থামতে বাধ্য হল। একটি ছোট নদী সামনে। পাশে ব্রিজ তৈরির চেষ্টা হচ্ছে। নৌকো করে গাড়িটা পার করা হবে। মনুভাই বললেন, "এটি শীতলক্ষ্যার একটা শাখা।"

অর্জুন দেখল খানিকটা দূরে গোটাকুড়ি ছাউনি দেওয়া নৌকো বাঁধা আছে। নৌকোর ওপর যারা বসে, তাদের বেদে-বেদেনি বলে মনে হচ্ছিল। মনুভাই বললেন, "হ্যাঁ, ওরা তাই। এই শাখা নদীটির একটি বিশেষত্ব আছে। এর বালি থেকে ঝিনুকের বুকে মুক্তো তৈরি হয়। কুড়ি-পঁচিশটা ঝিনুক তুলতে পারলে একটা মুক্তো আবিষ্কার করা অসম্ভব নয়। বেদেরা ওই মুক্তোর লোভে এই নদীতে আসে। অবশ্য এখন সরকার অনেক কড়াকড়ি করেছেন।"

গাড়িটা যতক্ষণে ওপারে না গেল, ততক্ষণ কাজে লাগাল অর্জুন। বেদেদের নৌকোর গায়ে চলে এল সে পাড় ধরে। বেদেদের চেহারা, পোশাক একই রকম হয়। তারা অর্জুন সম্পর্কে একটুও আগ্রহ দেখাল না। সে গায়ে পড়েই একজনকে জিজ্ঞেস করল, "মুক্তো পেয়েছেন?"

লোকটা বিড়ি খাচ্ছিল নৌকোর গায়ে হেলান দিয়ে। বলল, "কিনবেন নাকি কর্তা?"

"না, মুক্তো কেনার ক্ষমতা আমার নেই।"

"ঢাকায় থাকেন নাকি?"

"না। আমি জলপাইগুড়ি থেকে এসেছি।"

"জলপাইগুড়ি?" লোকটা সোজা হয়ে বসল। তারপর চিৎকার করে সঙ্গীদের যা বলল, তা উচ্চারণের জন্য অর্জুনের বোধগম্য হল না। কিন্তু কথাটা শুনে সবাই বেশ উত্তেজিত হয়ে উঠল। অর্জুন দেখল, সবাই তাকে নিয়ে উত্তেজিত আলোচনা শুরু করল। এবার প্রথম লোকটা বলল, "দুধ-কলা

খাওয়াইলেও সাপে ছোবল মারে। যে আসছিল সে কি আপনার পার্টনার ?"

ইতিমধ্যে মনুভাই এবং ইউসুফভাই এসে পড়েছেন অর্জুনের কাছে। অনেক কষ্টে চিৎকার-চেঁচামেচি এবং হাতজোড় করে তাঁরা বেদেদের শান্ত করে উত্তেজনার কারণটা জানতে পারলেন। বেদেরা জানাল, ক'দিন আগে একটি ছেলে অত্যন্ত অসুস্থ হয়ে এখানে এসেছিল। বেদেরা তাকে আশ্রয় দেয়। দু'দিন থাকে সে নৌকোয়। তখন বেদেরা জানতে পারে, সে এসেছে ইন্ডিয়ার জলপাইগুড়ি থেকে। হঠাৎই গতকাল ছেলেটি উধাও হয়ে গিয়েছে। যাওয়ার সময় একটি বেদের সংগ্রহ করা চারটে মুক্তোও নিয়ে গেছে। ওই মুক্তোগুলোর দাম যাই হোক না কেন, ওর বিশ্বাসঘাতকতা ভুলবে না এরা কখনও। অর্জুন যেহেতু জলপাইগুড়ি থেকে এসেছে, তাই ওরা ধরে নিয়েছে দু'জনের মধ্যে যোগাযোগ আছে। মুক্তো ফেরত না পাওয়া পর্যন্ত ওরা অর্জুনকে ছাড়বে না।

শেষপর্যন্ত অনেক কথা খরচ করার পর ইউসুফভাইরা বেদেদের শান্ত করতে পারলেন। অর্জুন কথা দিল ছেলেটিকে দেখতে পেলে সে পুলিশের হাতে তুলে দেবে। কিন্তু এইসঙ্গে অর্জুনের একটা চিন্তা দূর হল। কাজল তা হলে এই পর্যন্ত পৌঁছে গিয়েছে এবং অকুস্থলে পৌঁছলেও এত তাড়াতাড়ি কাজ শেষ করতে না পারার কথা। বেদেরা বলছে গতকাল সে এখান থেকে চলে গিয়েছে।

নৌকো ওদের গাড়ি ওপারে পৌঁছে দিলে আবার চলা শুরু হল। মনুভাই বললেন, "কী ব্যাপার বলুন তো ? জলপাইগুড়ি থেকে হঠাৎ এই অঞ্চলে আপনার আগে আর-একজন তস্কর উপস্থিত হলেন কেন ?"

"আমার আগে আর-একজন তস্কর মানে ?" অর্জুন জিজ্ঞেস করল।

"সরি ! আমার কথাটা ওইভাবে বলা ঠিক হয়নি।" মনুভাই লজ্জিত হলেন।

ইউসুফ বললেন, "জলপাইগুড়ি থেকে কেউ যদি এসে বেদেদের প্রতারণা করে, তা হলে তার আসার কারণ অর্জুন জানবে কী করে মনুভাই ?"

মনুভাই মাথা নাড়লেন, "তা অবশ্য ঠিক। কিন্তু অর্জুনভাই, যে-লোকটি এসেছে, সে সুবিধের নয়। আমার মনে হয় আপনার পরিচয় জলপাইগুড়ির লোক না বলাই ভাল। মানুষ খুব সহজে ভুল বোঝে।"

কথাগুলো ভাল না লাগলেও অর্জুন কিছু বলল না। হ্যাঁ, কাজল নিশ্চয়ই অন্যায় করেছে। ওই গরিব বেদের মুক্তো চুরি করেছে আশ্রয় পাওয়ার পরেও। এর কোনও ক্ষমা নেই। এই চরিত্র একদিনে তৈরি হয় না। অবনীবাবু ঠিক কাজ করেছেন ভিসার জন্য সুপারিশ না করে। কিন্তু টুকু কী করে এমন খারাপ ছেলের সঙ্গে বন্ধুত্ব করল!

এখন রাস্তা ছোট, কিন্তু পরিষ্কার। দু'পাশের ছবি যেন বইয়ের পাতা থেকে উঠে এসেছে। যে-গ্রামবাংলার কাহিনী এবং কবিতা একসময় পাঠ্য বইয়ে পড়া

যেত, তাই দু'পাশে দৃশ্যমান। খুব ভাল লাগছিল অর্জুনের। মনুভাই বললেন, "সামনেই খ্রিস্টানপাড়া। এখানকার সবাই খ্রিস্টান। অনেকেই ঢাকার ব্রিটিশ হাইকমিশনে চাকরি করেন। ঢাকার বড় হোটেলগুলোর কর্মচারীরা এখান থেকেই যান। মিশনারিরা জায়গাটা চালান।"

পাঁচিলঘেরা একটি বিশাল এলাকায় সুন্দর ঘরবাড়ি, গির্জা দেখা গেল। শান্ত, শব্দহীন। জানা গেল, অনেকেই সুযোগসুবিধে বেশি পাওয়ার আশায় এখানে এসে ধর্মান্তরিত হয়েছেন। কিন্তু এই নিয়ে এলাকায় কোনও ঝামেলা হয়নি। ভেতরের ব্যবস্থা নাকি অত্যন্ত আধুনিক।

খানিক বাদেই ক্ষুধিত পাষাণের বাড়িটির মতো একটি বিশাল বাড়িকে দেখা গেল। এটি নাকি জমিদারের পরিত্যক্ত বাসভবন। এখন সরকার এটাকে ভবঘুরেদের আশ্রম করেছেন। ঢাকা শহরের রাস্তা থেকে ভবঘুরেদের তুলে এনে এখানে রাখা হয়। তাদের অবশ্য এই নিরাপদে বেশিদিন থাকার বাসনা কখনওই হয় না।

শেষপর্যন্ত কালীগঞ্জ এসে গেল। ঢোকার মুখেই বাজারের গায়ে একটি সুন্দর মসজিদ। এখানে একসময় বিশাল মাটির ঢিবি ছিল। জমিটা মনুভাইদের। তাঁর পূর্বপুরুষ ওই ঢিবি খুঁড়ে এই বাড়ি আবিষ্কার করে তাকে মসজিদে রূপান্তরিত করেছেন।

মনুভাই গাড়ি চালিয়ে চলে এলেন গ্রামের শেষপ্রান্তে। ওঁদের বাড়ির মধ্যেও একটি ছোট মসজিদ আছে। গাড়ি দেখে ছুটে এল অনেক মানুষ। এরা সবাই এই বাড়ির বিভিন্ন কাজে আছে। মনুভাই কাউকে চাচা, কাউকে খালা বলে ডেকে কাজের কথা বলতে লাগলেন। তারপর ইউসুফভাই এবং অর্জুনের সঙ্গে পরিচয় করিয়ে দিয়ে বল৷_ ান, "আজ কী খাওয়াবেন?"

ওঁদের মধ্যে যিনি বৃদ্ধ তিনি বললেন, "ছার, মেহমান আইছেন, তাঁদের সম্মান তো রাখতেই হইব। গ্রামের মানুষের যা ক্ষমতা তাই দিয়াই মেহমানদের সেবা করব।"

মনুভাই বললেন, "অর্জুনবাবু, এ হচ্ছে ইদ্রিস, আমার ঠাকুর্দার আমলের মানুষ। ছেলেবেলায় ওর কোলে-পিঠে চড়েছি কত। আর এ হল দুর্গাদাস। বাবার সবসময়ের সঙ্গী ছিল।"

দুর্গাদাস খুবই বৃদ্ধ, কিন্তু এখনও তার শরীর সোজা। নমস্কার করে বলল, "পুরা নাম দুর্গাদাস কৈবর্ত। কর্তা আমারে ভালবাসতেন। যৌবনে ডাকাতি করতাম। এই বাড়ির পেছনে যে বিল, তার সব পানি আমার কথা শুনত। একদিন ধরা পড়লাম, জেল হল। কর্তা আমাকে এই বাড়িতে কাজ দিয়া বললেন, দুর্গা, এবারে আমারে বাঁচা। চারপাশে অনেক শত্রু। কে কাকে বাঁচায়। তিরিশ বছর তাঁর ছায়ার পাশে কোনও দুশমনরে আসতে দিই নাই, কিন্তু ভগবান যেদিন কর্তারে ডাক দিলেন সেদিন আমার মতো মানুষ..." দুর্গাদাস

চোখের জল মুছল।

এদের ভাল লাগছিল অর্জুনের। প্রচুর গাছগাছালি চারপাশে, বাড়ির ভেতর পুকুর। ওরা বাড়ির পেছনে যেতেই অর্জুন অবাক! আকাশের শেষ দেখা যাচ্ছে না, শুধু জল আর জল। মনুভাই বললেন, "এই হচ্ছে কালীর বিল। এর কথাই দুর্গাদাস আপনাকে বলছিল। আগে এই বিল পেরিয়েই আমাদের যাতায়াত করতে হত। ওই যে আকাশছোঁয়া বটগাছ দেখছেন, দূর থেকে ওটাকে দেখেই নৌকোর মাঝিরা দিক ঠিক করত।"

বিলের ধারে গাছের তলায় টেবিল, চেয়ার পেতে দেওয়া হল। অর্জুন, ইউসুফভাই সেখানে বসতেই মনুভাই কাজকর্মের কথা বলতে গেলেন। এখানে তাঁরা নতুন করে মাছচাষের প্রকল্প নিয়েছেন। ইদ্রিস এবং দুর্গাদাস ডাব নিয়ে এল প্রথমে। সেই ডাবের জল গাছের ছায়ায় বসে খোলা জলের দিকে তাকিয়ে খেতে-খেতে অর্জুনের মনে হল এর চেয়ে আরাম সে কখনও পায়নি। ইউসুফভাই জিজ্ঞেস করলেন, "আচ্ছা মিঞা, এখানে হিন্দু-মুসলমানের মধ্যে ভাব কীরমকম ?"

ইদ্রিস বলল, "জবাব দাও হে দুর্গাদাস।"

দুর্গাদাস বলল, "ওই যে দেখতেছেন বাড়িঘর, ওখানে মোছলমানের বাস আর তার এদিকের বাড়িগুলান হিন্দুদের। বাপ-ঠাকুর্দার মুখেও ধম্ম নিয়ে কাউরে কাজিয়া করতে শুনি নাই। ওসব জিনিস শহরে হইলেও হইতে পারে, কালীগঞ্জে হয় নাই, হইব না।"

অর্জুন জিজ্ঞেস করল, "এখানে হিন্দু কত আছেন ?"

"অনেক। তবে বেশিরভাগই গরিব। থাকার মধ্যে আছেন ঘোষমশাইরা। তবে তাঁদেরও অনেকে শহরে গিয়া আছে। এখন শেষদশা।" ইদ্রিস জবাবটা দিল।

"ঘোষমশাইরা কি একসময় বড়লোক ছিলেন ?"

"হ্যাঁ ছার। বাপের মুখে শুনছি সেসব বৃত্তান্ত। এখন কিছু নাই।"

"শহরে যাঁরা গিয়েছেন তাঁরা আর আসেন না ?"

"না বললেই হয়। আকাশবাবু মাঝে-মধ্যে আসেন।"

"আকাশ !"

ইউসুফভাই মাথা নাড়লেন, "সম্ভবত এ.বি.।"

অর্জুনের মুখে হাসি ফুটল। তা হলে এ.বি.-র পুরো নাম আকাশবিহারী।

"গতকাল ইন্ডিয়ার এক মেহমান আসছেন ওই বাড়িতে।"

"ইন্ডিয়া থেকে প্রায়ই লোক আসে বুঝি ?"

"না ছার। সেই বড় ঘোষবাবুর দেহ রাখার পর আসছিল, তারপর তো কাউরে দেখি নাই।"

"ওঁদের বাড়িটা কত দূরে ?"

"কাছেই।" দুর্গাদাস ঘুরে দাঁড়াল, "ওই যে শিমুলগাছটা দেখতেছেন, ওইখানে।"

এই সময় মনুভাই ফিরে এলেন, "কীরকম লাগছে আমাদের গ্রাম!"

"দারুণ। বাংলাদেশে এসে যদি ঢাকা থেকেই ফিরে যেতাম, তা হলে কিছুই দেখা হত না। এত সুন্দর জায়গা, ইচ্ছে হচ্ছে ক'টা দিন থেকে যাই।" অর্জুন বলল।

"থাকুন। কোনও সমস্যা নেই। এরা আপনার দেখাশোনা করবে। ঘরগুলো তো সব খালি পড়ে আছে।" মনুভাই হাসলেন, "কিন্তু আমাকে আজই ফিরে যেতে হবে। ইউসুফভাই, আপনিও থাকবেন নাকি?"

"আমি তো বাড়িতে বলে আসিনি কিছু।"

"সেটা আমি জানিয়ে দিতে পারি।"

"তা হলে একটা দিন থাকা যায়।"

ভাত এবং মাছের ঝোল খেয়ে মনুভাই প্রায়-বিকেলে গাড়ি নিয়ে ফিরে গেলেন। যাওয়ার আগে বলে গেলেন যখনই অর্জুনদের ঢাকায় যাওয়ার ইচ্ছে হবে, কালীগঞ্জের পোস্ট অফিস থেকে টেলিফোন করে দিলে দেড় ঘণ্টার মধ্যে ড্রাইভার এখানে গাড়ি নিয়ে আসবে।

ধুলো উড়িয়ে ওঁর গাড়ি মিলিয়ে গেলে অর্জুন জিজ্ঞেস করল, "ইউসুফভাই, আমার জন্য নিশ্চয়ই আপনার কাজকর্মের ক্ষতি হবে?"

"সেটা সামলে নিতে পারব। কিন্তু ভাই, জীবনে কোনও রহস্য সন্ধানে শামিল হইনি। সুযোগ যখন পাওয়া গেল তখন হাতছাড়া করি কেন? একবার যাবেন নাকি ঘোষবাড়িতে?" ইউসুফভাই জিজ্ঞেস করলেন।

অর্জুন মাথা নাড়ল, "এখনই নয়। আপনি নিশ্চয়ই দুর্গাদাসের কথাটা শুনেছেন। ওই বাড়িতে গতকাল একজন অতিথি এসেছেন ইন্ডিয়া থেকে।"

"হ্যাঁ, শুনেছি।"

"আমার ধারণা, এই অতিথিটিই বেদেদের মুক্তো চুরি করেছেন।"

"কাজলবাবু? তা কী করে হবে? উনি তো ঘোষ নন।"

"মুখার্জি। কিন্তু দূর দেশে এসে ঘোষ সাজতে অসুবিধে কোথায়? অবশ্য এ-সবই আমার অনুমান। হয়তো কাজল নয়। অন্য লোক এসেছেন। কিন্তু কাজল যদি হয়, তা হলে বলব সাহস আছে ওর। চলুন, গ্রামটা ঘুরে দেখি। বিকেলে হাঁটতে খারাপ লাগবে না।" অর্জুন বলল।

ইউসুফভাই হাত নেড়ে দূরে দাঁড়ানো ইদ্রিসকে ডাকলেন, "আমরা একটু আপনাদের গ্রাম ঘুরে দেখতে যাচ্ছি।"

ইদ্রিস বলল, "চলেন, আমিও আপনাদের সঙ্গে যাই।"

কালীগঞ্জের রাস্তায় এখনও পিচ পড়েনি। অবশ্য যে প্রধান পথে বাস-চলাচল করে, সেটি পিচের। আজকাল এখানে ঢাকার বাস সরাসরি

আসে। ইদ্রিস সঙ্গে থাকায় সুবিধে হচ্ছিল। বিভিন্ন বাড়ি, গাছ, মাঠ দেখিয়ে সে একটার পর একটা কাহিনী শুনিয়ে যাচ্ছিল। একটা বিরাট ঝাঁকড়া তেঁতুলগাছ দেখিয়ে ইদ্রিস বলল, "এখানে ঘোষবাবুদের এক ছেলে গলায় রশি দিছিল।"

ইউসুফভাই জিজ্ঞেস করলেন, "কত বছর আগে?"

"তা ধরেন, যে-বছর পাকিস্তান হইল সেই বছর।"

অর্জুন হেসে ফেলল। ছেচল্লিশ বছর ধরে কোনও ভূত তেঁতুলগাছে বসে থাকবে, এমন হতে পারে না। ভূতেদেরও কাজকর্ম থাকে। সেটা দেখে ইদ্রিস বলল, "হাসবেন না ছার, অমাবস্যার রাইতে এখনও তিনি আসেন। ঘোষবাবুদের পুকুর থেকে মাছ ধরেন।"

"আপনি দেখেছেন?"

"বিমানবাবু দেখছেন।"

"উনি কি নেশাভাঙ করেন?"

প্রশ্নটা ইদ্রিসের পছন্দ হল না। সে গম্ভীর হয়ে গিয়ে বলল, "ইনশা আল্লা!"

দেখা গেল পুলিশের পোশাক পরা দু'জন লোক সামনের পথ ধরে এগিয়ে আসছেন। ওঁদের একজন অবশ্যই অফিসার। ইদ্রিস বলল, "সামনেরডা দারোগাবাবু, খুব রাগী।"

ওরা যখন মুখোমুখি হল তখন দারোগাবাবু দাঁড়িয়ে গেলেন, "নতুন মুখ দেখছি। মহাশয়দের পরিচয় জানতে পারি?"

ইদ্রিস বলল, "ছার, ইনারা আমাদের বাবুর মেহমান।"

"কোন বাবু?"

"মনুভাই।"

"ও। সাহাবুদ্দিন সাহেব এসেছেন নাকি?"

এবার ইউসুফভাই জবাব দিলেন, "ওঁর সঙ্গেই আমরা এসেছিলাম। কিন্তু উনি কাজ থাকায় চলে গেছেন, আমরা থেকে গেলাম। আমি মোহম্মদ ইউসুফ। ঢাকায় থাকি, ব্যবসা করি। আর ইনি অর্জুন, ইন্ডিয়া থেকে বেড়াতে এসেছেন।"

"ইন্ডিয়া থেকে? ওয়েস্ট বেঙ্গল? ওয়েস্ট বেঙ্গলের কোন পার্ট?"

"জলপাইগুড়ি।"

"সে কী! আপনি কবে এসেছেন এদিকে?"

"আজই।"

"অসম্ভব। আমার কাছে রিপোর্ট আছে আপনি কয়েকদিন আগে এদিকে এসেছেন অসুস্থ হয়ে। আপনাকে আমার সঙ্গে থানায় যেতে হবে।"

ইউসুফভাই কিছু বলতে যাচ্ছিলেন, অর্জুন তাঁকে বাধা দিল, "আমি আপনার

সমস্যাটা বুঝতে পারছি। থানাটা কত দূরে?"

"কাছেই। চলেন। মেঘ না চাইতেই পানি পেয়ে গেলাম।"

ওঁরা প্রায় পাহারা দিয়ে অর্জুনকে থানায় নিয়ে এলেন। ঘরে ঢুকে ইউসুফভাই বেশ রাগত গলায় বললেন, "আপনি খুব ভুল করছেন। এখনই মনুভাইকে পাবেন না, ঘণ্টা খানেক বাদে ঢাকায় ফোন করুন, উনি বলবেন অর্জুনবাবু আজই ওঁর সঙ্গে এসেছেন। আচ্ছা, আর-একটা কাজ করা যেতে পারে, আপনি আমার বাসায় ফোন করে জিজ্ঞেস করুন অর্জুন কবে এসেছে?"

"আপনি কার হয়ে সওয়াল করছেন তা জানেন?"

"জানি। উনি একজন সত্যসন্ধানী।"

"কী সন্ধানী?"

"সত্যসন্ধানী।" খুব জোরে জবাব দিলেন ইউসুফভাই।

"ব্যাপারটা কী ভাই?"

অর্জুন অস্বস্তিতে পড়ল। সে জবাব দিল, "কিছু না। আপনার সমস্যা হল জলপাইগুড়ি শব্দটা। আমরাও আজ বেদেদের মুখে ঘটনাটা শুনেছি। আপনি যাকে খুঁজছেন তিনি আমি নই।"

অফিসার কিছুক্ষণ তাকিয়ে থাকলেন। তারপর বসতে বললেন। ওরা বসার পর তিনি বললেন, "আপনার কোনও আইডেন্টিটি কার্ড সঙ্গে আছে?"

"পাশপোর্ট আছে।"

"দেখি।"

অর্জুন পাশপোর্ট বের করে দিলে ভদ্রলোক পাতা ওলটাতে লাগলেন, "পরশু রাত্রে এসেছেন। অতএব সন্দেহ দূর হল। এটা বললেই হত। প্রফেশন ট্রুথ ইনভেস্টিগেটার। মানে কী?"

"সত্যসন্ধানী।" জবাব দিলেন ইউসুফভাই।

"কী সত্য খোঁজেন আপনি?"

"যে-সত্য আগে থেকে বোঝা যায় না।"

"তার মানে আপনি ডিটেকটিভ?"

"না। ডিটেকটিভরা অন্য ধরনের মানুষ। আমি সাধারণ।"

"হুম! এখানে কোন সত্য খুঁজতে এসেছেন?"

"এখানে এসেছি বাংলাদেশের গ্রাম দেখতে। সত্যিকারের গ্রাম।"

অফিসার চিৎকার করে চায়ের হুকুম দিয়ে বললেন, "মশাই, সত্য খোঁজা আমাদের চাকরির মধ্যে পড়ে। সেটা খুঁজতে গিয়ে হিমশিম খাই আমরা। আর আপনারা মোটা টাকা দক্ষিণা নিয়ে সেই কাজটা করেন। গোয়েন্দা-উপন্যাসে পুলিশ যা পারে না, তাই গোয়েন্দারা পারে। আপনারা কি আমাদের চেয়ে বেশি বোঝেন?"

"মোটেই নয়। আমি গোয়েন্দাও নই।"

“শুনুন। জলপাইগুড়ি থেকে এক জোচ্চোর এখানে এসেছে। অবশ্য কালীগঞ্জেই যে আছে এমন কোনও প্রমাণ নেই। এখানে আর-এক ভদ্রলোক এসেছেন ঘোষবাড়িতে, কিন্তু তাঁর দাড়ি নেই।”

“দাড়ি নেই মানে ?”

“বেদেরা বলেছে, যাকে ওরা আশ্রয় দিয়েছিল তার দাড়ি ছিল।”

“ও। দেখুন, দাড়ি তো কেটে ফেলা যায়।”

“তা যায় কিন্তু... ।” চিন্তায় পড়লেন অফিসার।

“উনি ক'দিন থাকবেন এখানে ?”

“দু-চারদিন।”

“নামটা কী ?”

“সাগরবিহারী ঘোষ।”

অর্জুন হেসে ফেলল। কাজল মুখার্জি নিঃসন্দেহে বুদ্ধিমান। এই পরিবারের সঙ্গে মেলানো নাম খুঁজে পেয়েছে। খাওয়া হয়ে গেলে অর্জুনরা বিদায় চাইল। অফিসার পাশপোর্ট ফিরিয়ে দিয়ে বললেন, “যদি কোনও প্রয়োজন হয় নির্দ্বিধায় চলে আসবেন।”

“অনেক ধন্যবাদ।”

ইদ্রিস তাদের বাইরে আসতে দেখে খুশি হল। তখন ধূপছায়া নেমে গেছে পৃথিবীতে। অর্জুন ইদ্রিসকে বলল, “রাত হওয়ার আগে আমরা একবার ঘোষবাবুদের বাড়িটা দেখতে চাই।”

“চলেন কর্তা।” ইদ্রিস এগিয়ে চলল।

ঘোষবাবুদের অবস্থা যে এককালে ভাল ছিল, তা দূর থেকে বাড়িটাকে দেখেই বোঝা যায়। এখন অযত্ন এবং অর্থাভাব একসঙ্গে মিশে যাওয়ায় হতশ্রী হয়ে আছে। বাড়ির কাছাকাছি আসতেই অর্জুন ছাদে একজন যুবককে দেখতে পেল। কৌতূহলী চোখে তাদের দেখছে। তারপর ধীরে-ধীরে সরে গেল। বাড়িটা দোতলা। ঘর অনেক।

অর্জুন জিজ্ঞেস করতে গিয়ে থমকে গেল। বাড়ির সামনেই একটি শিবমন্দির। মন্দিরের দশা খুবই করুণ। এখন নিয়মিত পুজো হয়তো হয়, কিন্তু অনেককাল সংস্কার হয়নি, শিবমন্দিরের ডান দিকে কোনও বটগাছ নজরে পড়ল না। বস্তুত কোনও বটগাছই ধারেকাছে নেই। সে বলল, “বাড়িটার যা চেহারা, তাতে আশেপাশে একটা বটগাছ থাকলে ভাল হত।”

ইদ্রিস সঙ্গে-সঙ্গে মাথা নাড়ল, “ছিল ছার। একটা বটগাছ এখানে ছিল। যে-বছর দেশ স্বাধীন হইল, সেই বছরের ঝড়ে গাছ ভাঙ্গে। এনারা তখন গাছ কেটে ফেলেন।”

“বটগাছটা কোথায় ছিল ?” অর্জুন উত্তেজিত।

“হেইডা তো মনে নাই।”

এই সময় একটি কণ্ঠস্বর ভেসে এল, "কী ব্যাপার ইদ্রিস মিঞা ?"

ওরা দেখল প্রায়-অন্ধকার বাড়ি থেকে এক প্রৌঢ় ভদ্রলোক বেরিয়ে এলেন। মানুষটি ফর্সা কিন্তু রুগ্ণ্ চেহারা। পরনের ধুতি, গেঞ্জি পরিচ্ছন্ন।

"সালাম কর্তা। ওই বটগাছটার কথা বলতে ছিলাম।"

"হঠাৎ বটগাছের কথা কেন ?"

"ছার নিজেই—।"

ইদ্রিসকে বাধা দিলেন ইউসুফ ভাই, "আমরা আজই আপনাদের গ্রামে এসেছি। মনুভাই, মানে সাহাবুদ্দিন আমাদের বন্ধু। বেড়াতে-বেড়াতে এখানে এসে মনে হল আপনার বাড়ির সঙ্গে বটগাছ থাকলে ভাল হত।"

"তা অবশ্য, আরও প্রাচীন দেখাত। আমার নাম বিমানবিহারী ঘোষ।"

"আচ্ছা! আপনার কথা আমি আকাশবিহারীর কাছে শুনেছি।"

"ও। সে আমার ভাইপো। লোক পাঠিয়ে খবর দিয়েছে দু'দিন বাদে শুটিং করতে আসবে। ওসবের সঙ্গে সে কবে জড়িত হল আপনি জানেন ?"

"খুব সম্প্রতি বলে মনে হয়।"

"হুম! আমাদের অবস্থা খুব ভাল নয়। চাষবাস থেকে কোনওমতে চলে। ক'দিন থাকবেন আপনারা ?" বিমানবিহারী জানতে চাইলেন।

"দু-একদিন।" অর্জুন জবাব দিল; "তা হলে এখানে বটগাছ ছিল ?"

"অবশ্যই ছিল। একাত্তর সালে বাজ পড়ে। সেইরাত্রে ঝড়ও হয়েছিল। ফলে কেটে ফেলতে হয়। গাছটা ছিল খুব পুরনো। এ-বাড়িব একজন হয়ে গিয়েছিল।" বিমানবিহারী যখন কথা বলছিলেন তখন অর্জুন আশপাশে পুকুর খুঁজছিল। বটবৃক্ষ থেকে দশ পা পূর্ব দিকে গেলে এ-বাড়ির দোতলার শেষ জানলাটাকে দেখা যাবে. সেই জানলাটাকে নজরে রেখে একটু ডান দিকে হাঁটলেই পুকুরের ধাপ শুরু হওয়ার কথা। কিন্তু পুকুরের কোনও চিহ্ন আশপাশে নেই। বটগাছ যখন ছিল, তখন পুকুরটারও তো থাকার কথা।

হঠাৎ বোধ হয় খেয়াল হয়েছে বিমানবিহারীর, বললেন, "আপনারা বাইরে দাঁড়িয়ে কথা বলছেন কেন ? আসুন, ভেতরে আসুন।"

অর্জুন বলল, "আজ নয়। আর-একদিন আসা যাবে। এখানে এসে দেখছি বিল থাকা সত্ত্বেও সবার বাড়িতে পুকুর আছে। আপনাদের নেই ?"

"আছে। আগে দু-দুটো ছিল, এখন একটা। সেটা পেছনে।"

"আগেরটা ?"

"ওই জমিটা বিক্রি করে দিয়েছি খালেদকে। ওখানে একটা পুকুর ছিল। কেনার পরে খালেদ পুকুরটাকে বুজিয়ে দিয়েছে। আচ্ছা, অবস্থাপন্ন বাড়িতে বটগাছ এবং পুকুর থাকাটা কি খুব স্বাভাবিক ?" বিমানবিহারী হেসে জিজ্ঞেস করলেন।

"কেন বলুন তো ?" অর্জুন জানতে চাইল।

"আমার এক জ্ঞাতি এসেছেন ইন্ডিয়া থেকে, তিনিও বটগাছ এবং পুকুরের খোঁজ করছিলেন।"

"তাই নাকি ? বটগাছটা ছিল কোথায় ?"

"ওইখানে।" আঙুল দিয়ে জায়গাটা দেখালেন বিমানবিহারী।

অর্জুন ওপরে মুখ তুলল। তার মনে হল, অন্ধকার নেমে আসা বাড়ির ছাদে কেউ একজন দাঁড়িয়ে আছে। লোকটা কাজল হতে পারে। ওকে তো সবসময় সতর্ক থাকতেই হবে। কিন্তু ওর কথা বিমানবিহারীকে কীভাবে বলা যায় ? মানুষটাকে জটিল মনে হচ্ছে না, ওঁকে সতর্ক করে দেওয়া উচিত।

"আপনাদের নাম জানতে পারলাম না !" বিমানবিহারী বললেন।

"আমি ইউসুফ, ঢাকায় থাকি, ব্যবসা করি। উনি অর্জুন।"

"এখনও ছাত্র ?"

"না, না। আচ্ছা নমস্কার।" অর্জুন আর কথা বাড়াতে চাইল না। বিদায় নিয়ে ওরা ফিরে যাচ্ছিল মনুভাইয়ের বাড়ির দিকে। ইদ্রিস পিছিয়ে পড়েছে দেখে ইউসুফভাই জিজ্ঞেস করলেন, "ওই বাড়ির মাটির তলায় যে সোনা লুকনো আছে, তা পেলে বিমানবিহারী বাকি জীবনটা আরামে থাকতে পারবেন। কিন্তু ওঁকে সে-কথা বললেন না কেন ?"

অর্জুন বলল,, "প্রথম আলাপেই ওসব বলা ঠিক নয়। তা ছাড়া খবরটা যদি মিথ্যে হয় ?"

"তা বটে। আমি একটু বুদ্ধি খরচ করব ?"

অর্জুন হাসল, "অবশ্যই।"

"ওই বটগাছটার সঙ্গে কি সোনাদানার কোনও সম্পর্ক আছে ?"

"বাঃ। আরও বলুন।"

"বিমানবিহারীর বাড়িতে জ্ঞাতি হিসেবে যে এসেছে সে হল কাজল। তাই তো ?"

"অনুমান সেইরকমের। তা হলে কথাটা আমি কাউকে জানাচ্ছি না কেন ?"

"অবশ্যই। বাজে লোককে প্রশ্রয় দেওয়া উচিত নয়।"

"আর-একটু দেখাই যাক না।"

মনুভাইয়ের বাড়িতে ইলেকট্রিক লাইট আছে। সন্ধের পর ঘরে বসে মুড়ি আর চা খাওয়া চলছিল। অর্জুন দুর্গাদাসকে খবর দিয়েছিল দেখা করার জন্য। ইদ্রিস মিঞা তখন গল্প শোনাচ্ছিল, "বড়বাবুর ইন্তেকাল হওয়ার পর এই বাড়ির পতন হইছে ছার। তাঁকে সবাই এত ভালবাসত যে, আট হাজার মানুষকে খাওয়াইতে হইছিল। সেসব দিন আর নাই।"

"ডাকছেন ছার ?" দুর্গাদাস দরজায় এসে দাঁড়াল।

"হ্যাঁ। তুমি তো এককালে নৌকো নিয়ে বিলে ঘুরে বেড়াতে। আজ রাত্রে আমাদের নিয়ে বের হবে ?"

"নিশ্চয়ই।"

"নিশ্চয়ই, এর বুদ্ধি আছে কিন্তু মাথায় নাই।" খেঁকিয়ে উঠল ইদ্রিস মিঞা, "বুড়া হইছিস, কত্তদিন নৌকা চালাস না, রাতের বেলা মেহমানদের যদি বিপদ হয়, কী জবাব দিবি?"

"আরে মিঞা, মরা হাতি লাখ টাকা। ভরসা রাখো।" তাকে আশ্বাস দিল দুর্গাদাস।

আজ কৃষ্ণপক্ষের রাত হলেও আকাশে মায়াময় আলো ছিল. রাতের খাওয়া সেরে ওরা দুর্গাদাসের নৌকোয় উঠল। বৃদ্ধ বয়সেও দুর্গাদাসের শরীর ঈর্ষা করার মতো। খালি গা, মালকোঁচা মারা ধুতি, লগি নিয়ে বসেছে নৌকোর একপ্রান্তে। পাশে একটা সড়কি। ওই অস্ত্রটির কী প্রয়োজন, জিজ্ঞেস করাতে জানাল, "কখন কী হয় তা কে বলতে পারে?"

দিগন্তবিস্তৃত বিলে মিনিট পনেরো এলোমেলো ঘুরে বেড়াল অর্জুনরা। চমৎকার বাতাস বইছে। একটু শীত-শীত করছে। ধীরে-ধীরে গ্রামের সব আলো নিভে গেল। অর্জুন জিজ্ঞেস করল, "তুমি কি এখনও এই অন্ধকারে দেখতে পাচ্ছ দুর্গাদাস?"

"হুকুম করেন।"

"শিমুলগাছটা কোথায়?"

মুখ ঘুরিয়ে দেখে নিয়ে দুর্গাদাস হাত তুলল, "ওই যে।"

কালচে আকাশের সামনে ঝাপসা কিছু নজরে এল অর্জুনের। সে বলল, "কাউকে জানান না দিয়ে আমরা ওখানে যেতে চাই দুর্গাদাস।"

নৌকো ঘুরল। সামান্য জলের শব্দ ছাড়া কোনও আওয়াজ নেই কোথাও। যদি কেউ এগিয়ে আসা বাড়ির ছাদ থেকে তাদের লক্ষ করে, তা হলে চিনতে পারবে কি না সন্দেহ। গাছটার কাছে পৌঁছে যাওয়ামাত্র চাপা গলায় অর্জুন দুর্গাদাসকে থামতে বলল। মুহূর্তেই যেন অতীতের রক্তের ডাক শুনতে পেল দুর্গাদাস। লগি রেখে সড়কি তুলে নিয়ে যেরকম সতর্ক ভঙ্গিতে বসল, তাতে সেইরকম মনে হল অর্জুনের। ঘোষবাড়ির কারও কোনও সাড়া পাওয়া যাচ্ছে না। এবার হাওয়ায় দুলছে নৌকো। অর্জুনের বিশ্বাস, আজ রাত্রে কাজল একটা চেষ্টা করবে। সে যদি বটগাছটা কোথায় ছিল জেনে গিয়ে থাকে, তা হলে দেরি করার ঝুঁকি নিশ্চয়ই নেবে না।

রাত যখন বারোটা, মশার কামড়ে বসে থাকা কষ্টকর হয়ে উঠছে, সেই সময় দুর্গাদাস চাপা গলায় বলল, "ছার। দ্যাখেন! একজনার মতলব ভাল নয়।"

ওরা দেখতে পেল। একটি মানুষ বারংবার বিশেষ একটা জায়গায় পায়চারি করছে। শিবমন্দির সামনে থাকায় তাকে মাঝে-মাঝেই দেখা যাচ্ছে না। অর্জুন বুঝতে পারল ওটা পায়চারি নয়, জমি মাপছে কাজল। বটগাছ থেকে দশ পা

পুব দিকে গেলে বাড়িটির দোতলার শেষ জানলা দেখা যাবে। দশ পা মিলিয়ে নিচ্ছিল সে।

## ॥ সাত ॥

অর্জুন চাপা গলায় দুর্গাদাসকে বলল, "চুপ।"

পাতলা অন্ধকারে কাজলের মুখ দেখা যাচ্ছিল না। ছেলেটা দুঃসাহসী। পাশপোর্ট ছাড়া যেভাবে এখানে এসে আত্মীয়ের পরিচয় দিয়ে বাস করছে, তা অর্জুন নিজেও পারত না। হঠাৎ বিলের ওপাশে একটা আওয়াজ হতেই কাজল সোজা হয়ে দাঁড়াল। তার মুখ, আওয়াজটা যেদিকে হল সেদিকে। অর্জুনও আওয়াজটা পেয়েছিল। দুর্গাদাসের নজরও সেদিকে। ওরা কাজলকে ধীরে-ধীরে বাড়ির ওপাশে ঝোপটার দিকে যেতে দেখল। এবং চোখের পলকেই ঘটে গেল ব্যাপারটা।

তিন-চারটে ছায়ামূর্তি ঝোপঝাড় থেকে লাফিয়ে পড়ল কাজলের ওপর। সে শব্দ করার আগেই ওরা ওকে চ্যাংদোলা করে তুলে নিয়ে মিলিয়ে গেল ঝোপের মধ্যে। ততক্ষণে দুর্গাদাস নৌকোর ওপর উঠে দাঁড়িয়ে সড়কি তুলেছে ছুড়বে বলে। অর্জুন তাড়াতাড়ি তাকে বাধা দিল, "না, চুপ।" দুর্গাদাস যেন অনেক কষ্টে নিজেকে সামলাল। সামলে বলল, "ছার!"

ততক্ষণে জলে বৈঠা পড়ার শব্দ হচ্ছে। ওরা দেখতে পেল দুটো সরু নৌকো পাঁই-পাঁই করে বিলের জল চিরে ছুটে যাচ্ছে। এবার দুর্গাদাসের গলা স্পষ্ট হল, "এরা বেদিয়া। লোকটারে ধইর‍্যা নিয়া গেল। কন যদি পিছন ধরতে পারি।"

"কিছু দরকার নেই। তুমি এমন একটা জায়গায় নামিয়ে দাও যেখান থেকে থানা কাছে হবে।" অর্জুন বলল। অগত্যা আদেশ পালন করছিল দুর্গাদাস।

ইউসুফভাই এতক্ষণ চুপচাপ ছিলেন। এবার বললেন, "ওদের কি বেদে বলে মনে হল?"

"আমি স্পষ্ট বুঝতে পারিনি। তবে দুর্গাদাসের দেখতে ভুল হবে না।"

"আপনি কি অনুমান করেছিলেন বেদেরা আজ আসবে?"

"না। এটা আমার মাথায় ছিল না। আমার মনে হয়েছিল কাজল আজই গুপ্তধন খুঁড়তে নামবে। তা ছাড়া বেদেরা যে ওর লুকিয়ে থাকার জায়গাটা জানতে পেরেছে, তাই আমার জানা ছিল না। আচ্ছা, প্রতিশোধ নেওয়ার ব্যাপারে এরা কীরকম ভয়ঙ্কর হয়?"

"এরা মাঝে-মাঝেই আইনকানুন মানে না বলে পুলিশের খুব অসুবিধে হয়।"

তীরে নেমে দুর্গাদাসের দেখানো পথে ওরা দ্রুত থানায় চলে এল। থানায় একজন সেপাই বসে ঢুলছিল। তাকে পাঠানো হল অফিসারকে বিছানা থেকে

তুলে আনতে। তিনি এলেন খুব বিরক্ত হয়ে। অর্জুনদের দেখে একটু অবাকও!

অর্জুন বলল, "মাফ করবেন, ডিস্টার্ব করতে বাধ্য হচ্ছি। ওই বেদের দল এইমাত্র ঘোষবাবুদের অতিথিকে তুলে নিয়ে গেছে নৌকোয়।"

"সে কী! কী করে তুলল?"

"ভদ্রলোক পায়চারি করছিলেন মন্দিরের কাছে। ওরা বাধা পায়নি।"

"আপনারা দেখলেন কী করে?"

"আমরা বিলে বেড়াচ্ছিলাম খাওয়াদাওয়ার পরে। নৌকো চড়তে মন্দ লাগছিল না।"

"আপনি শিওর, ওরা বেদে?"

"আমাদের মাঝি তাই বলল। কিন্তু এই লোকটাই যে ওদের মুক্তো চুরি করেছে— !"

হাত তুলে অর্জুনকে থামালেন অফিসার, "আমারই ভুল হয়েছে। বিকেলে আপনারা চলে যাওয়ার পরে বেদেরা এসেছিল, জানতে, আসামিকে পাওয়া গেছে কি না। তাদের ভরসা দিতে পারিনি। তখন ওরা বলেছিল কালীগঞ্জে তিনজন নতুন মানুষ এসেছে। সেই খবর আমি জানি কি না। তাদের আপনাদের কথা বললাম। আর জানালাম ঘোষবাবুর বাড়িতে যিনি এসেছেন তার দাড়ি নেই। ওরা নিশ্চয়ই খোঁজ-খবর নিয়েছে। ঘোষবাবু জানেন ব্যাপারটা?"

"বোধ হয় না। আপনি কি ছেলেটাকে উদ্ধার করতে পারেন না?"

"নিশ্চয়ই করতে হবে। কেউ আইন নিজের হাতে তুলে নিলে শাস্তি পাবেই। এই বেদেরা খুব ডেঞ্জারাস। এর মধ্যে যদি ওকে কেটে বিলে ফেলে না দেয়, তা হলে...।" অফিসার ব্যস্ত হয়ে বেরিয়ে গেলেন লোক ডাকতে। একটু বাদে ভ্যান রেডি হয়ে গেল। ওদের সামনে দিয়ে সেটা রওনা হতে আর কিছু করার ছিল না। ইউসুফভাই বললেন, "দারোগা নিশ্চয়ই বেদেদের ডেরায় যাচ্ছেন।"

বাড়ি ফিরে শুয়ে পড়েছিল ওরা। অর্জুনের ঘুম আসছিল না। ওপাশের খাটে ইউসুফভাই নাক ডাকিয়ে ঘুমোচ্ছেন। অর্জুনের মনে হল, সন্ধেবেলায় কাজলের পরিচয় অফিসারকে জানিয়ে দিলে ওকে বেদেদের হাতে মারা যেতে হত না। কয়েক বছর জেল খাটিয়ে বাংলাদেশ সরকার হয়তো ওকে ভারতবর্ষে ফেরত পাঠিয়ে দিতেন। মাঝরাতের পর দরজায় শব্দ হল। কেউ টোকা দিচ্ছে।

অর্জুন উঠে দরজা খুলতেই দুর্গাদাসকে দেখতে পেল। দুর্গাদাসের শরীর থেকে রক্ত ঝরছে। সে চমকে উঠল, "কী হয়েছে?"

"লোকে বলে মানুষের উপকার করতে নাই। বড় কর্তা বলতেন কথাডা

মিথ্যা। কিন্তু আজ বুঝছি লোকের কথাই সত্যি।" দুর্গাদাস বলল।

তাকে ঘরে ঢুকিয়ে যতটা পারে ক্ষত মুছিয়ে দিল অর্জুন। তারপর জিজ্ঞেস করল, "এই গ্রামে ডাক্তার আছেন?"

"হ্।"

ইউসুফভাইয়ের ঘুম ভেঙে গিয়েছিল। দৃশ্যটি দেখে তিনি উদ্যোগ নিলেন ডাক্তার ডেকে আনার। ওর ইচ্ছার বিরুদ্ধে ইজিচেয়ারে দুর্গাদাসকে শুইয়ে দিল অর্জুন। বলল, "বিশ্রাম নাও।" ততক্ষণে বাড়ির অনেকেই জেগে উঠেছে। ইদ্রিস মিঞাও হাজির। অতএব সবার সামনেই ঘটনাটা বলতে হল। অর্জুনদের তীরে নামিয়ে দিয়ে দুর্গাদাসের মনে হয়েছিল, চোখের সামনে ওরা অন্যায় করে পার পেয়ে যাবে এমনটা সহ্য করা যায় না। সে নিজে ডাকাতি করা ছেড়ে দিয়েছে অনেকদিন, কিন্তু অন্যায় সহ্য করবে কেন? সঙ্গে-সঙ্গে সে নৌকো নিয়ে ওদের পেছনে ধাওয়া করেছিল। যেহেতু বেশ কিছুটা সময় চলে গেছে, তাই প্রথমে ওদের খুঁজে পায়নি সে। গাজিপুরের কাছে এসে শেষপর্যন্ত ওদের দেখা পায়। বেদেরা অত্যাচার করছিল লোকটার ওপর। তাকে দেখতে পেয়ে বলে সরে যেতে। বলে ওই লোকটা চোর, তাদের মুক্তো চুরি করেছে। মুক্তো বের করলে হাত কেটে ছেড়ে দেবে, না করলে মুণ্ডু কাটবে। দুর্গাদাস প্রতিবাদ করে বলে, চুরি করেছে যখন, তখন থানায় নিয়ে যাও। বিচার যা করার, তা পুলিশ করবে। তখন বেদেরা তাকে শাসাতে থাকে। সেই শাসানি শুনে তার মাথায় রক্ত উঠে যায়। নৌকো কাছে ভিড়িয়ে সড়কি নিয়ে লাফিয়ে পড়ে সে। বেদেদের সঙ্গে মারপিট হয়। শরীরে কাটা-ছেঁড়া হলেও দমে যায় না সে। তারপর লোকটাকে মুক্ত করে বলে ওর সঙ্গে হাত মেলাতে। বেদেদের সে তখন জলে ফেলে দিয়েছিল। চারটে রুগ্‌ণ বেদে তার সঙ্গে পারবে কেন? ঠিক তখনই ওই লোকটা তার কাঁধে বৈঠা দিয়ে আঘাত করে। নৌকোর ওপর পড়ে যায় দুর্গাদাস। সেই সময় লোকটা আর-একটা নৌকো পাড়ে ভিড়িয়ে দৌড়ে পালিয়ে যায়। বেদেরা নৌকোয় উঠে দুর্গাদাসের অবস্থা দেখে বলে, "সাপকে দুধ খাওয়ালেও যে ছোবল মারে, তা আর কবে বুঝবেন ভাই।" দুর্গাদাস ওদের কাছে প্রতিজ্ঞা করে, যেভাবেই হোক লোকটাকে ধরে শাস্তি দেবে। ততক্ষণে বেদেরা ওকে চিনতে পেরেছিল। তার ডাকাতি-জীবনের কাহিনী একজন জানত। ওরাই দয়া করে তাকে এখানে পৌঁছে দিয়ে গেছে।

ডাক্তার এসে পরীক্ষা করে অবাক! যে-পরিমাণ আহত হয়েছে দুর্গাদাস, তাতে এই বয়সে এতদূরে আসতে পারাটাই বিস্ময়কর। তখনই তাকে গাজিপুরের হাসপাতালে ভর্তির জন্য নিয়ে যাওয়া হল। ভোর হল। ঘুমের কোনও অবকাশই ছিল না। আলো ফুটতেই অর্জুন ইউসুফভাইকে নিয়ে হাঁটতে বের হল। ইউসুফভাই বললেন, "মনে হয় কাজল এবার এই তল্লাট ছেড়ে

পালিয়ে যাবে।”

“অসম্ভব। লোভ এমন জিনিস, একবার কামড়ালে আর ছাড়তে চায় না। গাজিপুর এখান থেকে কতদূরে জানেন?” অর্জুন জিজ্ঞেস করল।

“আসবার সময় মনুভাই দেখিয়েছিলেন। হেঁটেই আসা যায়।”

“তা হলে ও গাজিপুরে আস্তানা গাড়বে আর রাত্রে ঘোষবাড়িতে হানা দেবে।”

“পুলিশকে ব্যাপারটা জানিয়ে দিতে হয়!” ইউসুফভাই বললেন, “ডেঞ্জারাস লোক, যার জন্য বাঁচলি, তাকেই তুই মারলি?”

কথা বলতে-বলতে ওরা ঘোষবাড়ির সামনে পৌঁছে গিয়েছিল। সেখানে তখন পুলিশ অফিসারের ভ্যান দাঁড়িয়ে। ওরা এগোতেই অফিসার আর বিমানবিহারীকে দেখা গেল কথা বলতে-বলতে বাড়ির ভেতর থেকে বেরিয়ে আসতে।

অর্জুন জিজ্ঞেস করল, “খবর আছে কিছু?”

“কী করে থাকবে? গোয়েন্দা স্পটে থাকলে পুলিশ বোকা হয়ে যায়।”

“আপনি কিন্তু আমাকে অনর্থক ঠুকেছেন। আমি গোয়েন্দা নই।”

“তা ছাড়া বাংলাদেশ সরকারের অনুমতি ছাড়া আপনি গোয়েন্দাগিরি করতেও পারেন না।”

“নিশ্চয়ই। তবে সত্যসন্ধান করে আপনাকে জানাতে পারি।”

“গুড। আপনার আসামি পালিয়ে গেছে। বেদেগুলো মিথ্যে বলবে না।”

“আমার সন্দেহ, গাজিপুরেই আছে।”

“থাকলে ঘণ্টাদুয়েকের মধ্যে ধরা পড়বে। বাপধনের বিরুদ্ধে এখন দুটো চার্জ। মুক্তো চুরি এবং দুর্গাদাসকে আঘাত করা, যা থেকে মৃত্যু হতে পারত।”

“আরও আছে।” অর্জুন হাসল।

“তাই নাকি? কীরকম?”

“লোকটার আসল নাম কাজল মুখার্জি। তার সঙ্গে ঘোষ-পরিবারের কোনও সম্পর্ক নেই। বিমানবিহারী বাবুর ভালমানুষির সুযোগ নিয়ে এ বাড়িতে জাঁকিয়ে বসেছিল ভুয়ো পরিচয় দিয়ে।”

বিমানবিহারী চমকে উঠলেন, “সে কী! ও বিজনকাকা আর ওর ছেলে গগনবিহারীর নাম করল! ওদের কথা বলল!”

“স্বাভাবিক। যাতায়াত আছে। ওখানে সে আর একটা ক্রাইম করেছে, যা অবশ্য আপনাদের কাজে লাগবে না। যে অপরাধ শুনলে আপনি অবাক হবেন তা হল, কাজলবাবুর সঙ্গে এ-দেশে আসার কোনও বৈধ কাগজপত্র নেই।”

“তার মানে ও উইদাউট পাশপোর্ট এসেছে?” অফিসার চেঁচিয়ে উঠলেন।

“ঠিক তাই।”

“তা হলে মশাই এ-কথাটা আমাকে কাল থানায় গিয়ে বলেননি কেন?”

"আমার নিশ্চিত হওয়া দরকার ছিল যে, ওই লোকটাই কাজল। কাজলের দাড়ি ছিল। আর আপনি বলেছেন এর দাড়ি নেই। তা হলে কী করে বলি ?"

"হুম। আমি গাজিপুরে যাচ্ছি।" অফিসার ভ্যানে চেপে চলে গেলেন।

এবার বিমানবিহারী বললেন, "আচ্ছা, এই ধাপ্পাবাজ লোকটি আমার বাসায় উঠতে গেল কেন বলুন তো ? আমার আত্মীয়দের খবরই বা নিয়ে এল কেন ?"

"এর কারণ একটা চিঠি।"

"কী চিঠি ? কার লেখা ?"

"নুটুবিহারী বলে কেউ আপনাদের বংশে ছিলেন ?"

"হ্যাঁ। তিনি আমার বাবার পিতামহের বড় ভাই। ওঁর ছেলে ইন্ডিয়ায় চলে গেলেও তিনি আজীবন আমাদের সঙ্গে ছিলেন।" বিমানবিহারী বললেন।

"আপনাদের ধারণা ছিল একান্নবর্তী পরিবারের শরিক হওয়া সত্ত্বেও নুটুবিহারী তাঁর ছেলেকে সাহায্য করতে প্রচুর টাকা ইন্ডিয়ায় পাঠিয়েছেন।"

"হ্যাঁ। আমার ঠাকুর্দা বলতেন তিনি সোনাদানাও ছেলেকে দিয়ে দিয়েছেন।"

"আর তাই আপনি বিজনবিহারীর কাছে অর্থসাহায্যের জন্য গিয়েছিলেন ?"

"আপনি জানলেন কী করে ?"

"কথাটা কি মিথ্যে ?"

"না। সত্যি। পাকিস্তান আমলে আমি গিয়েছিলাম।"

"বিজনবিহারী বলেন তিনি এবং তাঁর পিতা সমস্ত টাকা শোধ করে দিয়েছেন।" অর্জুন বলল, "আর সোনাদানা কিছুই নেননি।"

"তা হলে সেগুলো গেল কোথায় ?"

"হ্যাঁ। সেটাই রহস্য ! আর সেই কারণে কাজল মুখার্জির মতো একজন লোভী মানুষ বিনা পাশপোর্টে এখানে উপস্থিত হয়েছে। সে জানতে পেরেছে ওই সোনাদানা এই বাড়ির কোথাও লুকোনো আছে। সেই কারণেই তাকে ছদ্মপরিচয়ে আপনার এখানে উঠতে হয়েছিল।" অর্জুন শান্ত গলায় বুঝিয়ে বলল।

"এ-বাড়িতেই সোনাদানা লুকোনো আছে ?" বিড়বিড় করলেন বিমানবিহারী।

"কাজল সেই খবরই পেয়েছে।"

"আচ্ছা অর্জুনবাবু, আপনি কি সত্যি গোয়েন্দা ?"

"গোয়েন্দা নই, সত্যসন্ধানী।"

"ও। কিন্তু আপনাকে এইসব খবর কে দিল ?"

"আমার মক্কেলের নাম আপনাকে বলতে বাধ্য নই।"

"আপনি বাংলাদেশে এসেছেন কেন ? বেড়াতে, না সত্যসন্ধান করতে ?"

"দুটোই। বাংলাদেশের হৃদয় দেখার খুব সাধ ছিল। পদ্মা, গঙ্গা, মেঘনা,

যমুনা, শীতলক্ষ্যা অথবা আড়িয়াল খাঁ না দেখলে নিজেকে বাঙালি বলা যাবে না। সত্যসন্ধানের কাজটা যখন পাওয়া গেল তখন রথও দেখব কলাও বেচব।"

"আপনি জানেন সেইসব সোনাদানা কোথায় লুকোনো আছে?"

অর্জুন হাসল, "জানি। কিন্তু আরও অনেক কিছু না জানা পর্যন্ত বলব না।"

কাজল মুখার্জি এখনও ধরা পড়েনি। গত দু'দিনে গাজিপুরের মানুষ হঠাৎ-হঠাৎই একজন অচেনা মানুষকে দেখেছে, কিন্তু কিছু বলার আগেই সে উধাও হয়ে গিয়েছে। পুলিশের কল্যাণে তারা সবাই জানে একজন অপরাধী সেখানে লুকিয়ে আছে। গ্রামের মানুষ সজাগ থাকা সত্ত্বেও কাজল গ্রেফতার এড়িয়ে যাচ্ছে।

গাজিপুরের হাসপাতালে বৃদ্ধ দুর্গাদাস শুয়ে আছে সমস্ত শরীর ব্যান্ডেজে মুড়ে। অর্জুন এবং ইউসুফভাই তাকে দেখে এসেছে। দিনদশেক থাকতে হবে তাকে হাসপাতালে।

বিমানবিহারী গত দু' রাত বাড়ি পাহারা দিয়ে কারও দেখা পাননি। অবস্থা এখন এমন, কাজলের পক্ষে যে-পথে এ-দেশে এসেছিল সেই পথে ভারতে ফিরে যাওয়াটাই স্বাভাবিক।

ইউসুফভাই ব্যবসায়ী মানুষ। তাঁর অনেক কাজ। অর্জুন ওঁকে ঢাকায় ফিরে যেতে অনুরোধ করেছিল, কিন্তু তিনি যেতে রাজি নন। মাঝে-মাঝেই পোস্ট অফিসে গিয়ে বাড়িতে ও অফিসে ফোন করছিলেন। কালীগঞ্জের রহস্য তাঁকে আটকে রেখেছিল। অর্জুন এই দুটো দিন মাছ ধরে কাটাল। ইদ্রিস মিঞার হাতছিপ দিয়ে সে অনেক ছোট-মাছ ধরল।

তৃতীয় দিনে শুটিং পার্টি এল কালীগঞ্জে। নায়ক-নায়িকাকে দেখতে যেন মেলা বসে গেল। বিমানবিহারীর বাড়িতে তাদের রাখা হল, বাকিরা বিলের পাশে তাঁবু ফেলল। ইউসুফভাই শুটিং দেখতে গিয়েছিলেন, সন্ধের মুখে ফিরে এলেন আকাশবিহারীকে সঙ্গে নিয়ে। আকাশবিহারীর পেছনে সেই প্রযোজক।

আকাশবিহারী বললেন, "কী মশাই, আমি আপনাকে আমন্ত্রণ জানালাম ঘোষবাড়িতে থাকার ব্যাপারে, আর আপনি মনুর বাড়িতে এসে উঠেছেন?"

অর্জুন ইউসুফভাইকে জিজ্ঞেস করল, "আপনি ওঁকে সব কথা বলেননি?"

"বলেছি, কিন্তু ওর কানে ঢুকছে না।" ইউসুফভাই বললেন।

"চলুন আপনি আমাদের ওখানে। জমিয়ে আড্ডা মারা যাবে।" আকাশবিহারী বললেন।

"অনেক ধন্যবাদ। এখানে আমি খুব ভাল আছি। আড্ডা মারার দরকার

হলে যাওয়া যাবে, বেশিদূর নয় তো। কাজ ভাল হচ্ছে ?”

“তা হচ্ছে। ও হ্যাঁ, আপনাকে অনেক ধন্যবাদ একজন প্রতারককে বাড়ি থেকে তাড়াতে পেরেছেন বলে। আরে, আমাদের বাড়িতে গুপ্তধন লুকোনো আছে, অথচ সেটা আমিই জানতাম না। শোনামাত্র আমি মাসুদকে বললাম, আর তোমার ভয় নেই, ছবি শেষ হবেই।”

“মাসুদ কে ?”

“ওই যে। বিখ্যাত প্রযোজক।”

সেই বিশাল কালো মানুষটি মাথা নোয়ালেন সামান্য।

কিছুক্ষণ এলোমেলো কথা বলার পর কাজের কথায় এলেন আকাশবিহারী, “এবার বলুন, গুপ্তধন কোথায় লুকোনো আছে ? আপনি ইন্ডিয়া থেকে খবর নিয়েই এসেছেন। আমি যদি কালীগঞ্জের কথা নাও বলতাম তবু আপনাকে ওই কারণে এখানে আসতে হত !”

“শুনেছি সেটা আপনাদের বাড়ির মধ্যেই আছে।”

“সত্যি বলছেন না। মাটির তলায় থাকলে দু'বিঘে জমি চষতে হবে। কতটা নীচে আছে তাও জানি না। কিন্তু আপনি জানেন।” আকাশবিহারী এবার সিরিয়াস।

অর্জুন হাসল, “আপনাদের বাড়ির মাটির নীচে যদি সোনাদানা পাওয়া যায় তা হলে এখন তার মালিক হবে কে ?”

“কে আবার ? আমি। আপনাদের ওই বিমানবিহারীর ক্ষমতা আছে আমার বিরুদ্ধে কথা বলার ?” ফোঁস করে উঠল আকাশবিহারী।

“তা হলে আপনার উচিত এখনই কাজলকে খুঁজে বের করা।”

“কাজলকে ?”

“হ্যাঁ। ওর কাছেই গুপ্তধনের নকশা আছে।”

“আপনি যে সত্যি বলছেন তার প্রমাণ কী ?”

“সত্যি বলতে পারছি বলেই আপনাদের সামনে দাঁড়িয়ে আছি।”

“কিন্তু আপনিও তো একজন প্রতারক হতে পারেন। ওই কাজলের সঙ্গে ষড়যন্ত্র করে এখানে আসতে পারেন। কী প্রমাণ আছে আপনার স্বপক্ষে ?”

“এ-প্রশ্নের জবাব আপনাকে দেব না আকাশবিহারীবাবু। নিজেকে দিয়ে আপনি আমাকে বিচারের চেষ্টা করবেন না। দমদম এয়ারপোর্টে কিসের ভয়ে ওই মানুষদের সঙ্গে সরাসরি কথা বলতে সাহস হয়নি, টেলিফোনের অভিনয় করতে হয়েছিল সেটা আমি জানি !” অর্জুন কথাটা বলামাত্র আকাশবিহারী চমকে উঠলেন। পরমুহূর্তেই তাঁর চোখ জ্বলে উঠল। দাঁতে দাঁত চেপে তিনি বললেন, “তার মানে আপনি আমাকে অনুসরণ করছিলেন ?”

“না। মজার ব্যাপার হল কাঁচা ক্রিমিনালরা সহজেই নিজেকে ধরিয়ে দেয়।”

"আপনি সাপের গর্তে হাত ঢুকিয়ে খোঁচা মারছেন। এর ফল আপনাকে ভোগ করতে হবে।" আকাশবিহারী আর দাঁড়ালেন না। দলবল নিয়ে চলে গেলেন। ইউসুফভাই বললেন, "আপনি কাজটা ভাল করলেন না।"

অর্জুন হাসল, "মাঝে-মাঝে এরকম খারাপ কাজ করতে হয় ইউসুফভাই।"

সেই রাতটাও ভালভাবে কাটল। শেষরাতে কেউ বা কারা বিল পেরিয়ে ঘোষবাড়িতে উঠেছিল নৌকো নিয়ে। আকাশবিহারী শুটিং পার্টি নিয়ে আসার পরে বিমানবিহারী আর বাড়ির বাইরে আসেননি। আকাশবিহারীর লোকজন আগন্তুককে তাড়া করতে একটা নৌকোকে বিলে ছুটে যেতে দেখা যায়। ইউসুফভাইয়ের শুটিং দেখতে মজা লাগছে। তিনি সেখানে গেলেন। অর্জুন সাত-সকালে থানায় এল। অর্জুন বলল, "অফিসার, আমার দৃঢ় বিশ্বাস কাজল গাজিপুরেই আছে। গত রাত্রে সে-ই এসেছিল।"

"ইম্‌পসিব্‌ল। আমি যেভাবে খুঁজেছি তাতে তার থাকার কোনও চান্স নেই।"

"বেশ। যে-লোকটা নৌকো নিয়ে এসেছিল তাকে গাজিপুরের দিকেই যেতে দেখা গেছে।"

"হুম। চলুন, যাবেন গাজিপুরে?"

এরকম প্রস্তাব পাবে আশা করেনি অর্জুন। অফিসার তাকে এড়িয়েই চলছিলেন।

গাজিপুরে পৌঁছে অর্জুনের অনুরোধে বিলের দিকটায় গেলেন অফিসার। সেখানে গিয়ে জানা গেল ভোরবেলায় একটা নৌকোকে তীরে দেখা গেছে ভাসতে, যেটার ওখানে থাকার কথা নয়। নৌকোর মালিক বলল, কেউ রাত্রে নির্ঘাত ওটা চুরি করেছিল.

কাজল যদি সেই চোর হয়, তা হলে সে এই জায়গা দিয়েই গাজিপুরে ঢুকেছে। বিলের পাশে সবক'টি ঝোপঝাড়, গাছ গ্রামের মানুষদের আবার খুঁজে দেখতে বলা হল। অর্জুন চারপাশে নজর রেখে গ্রামের দিকে এগোল। সামনেই একটা কবরখানা। বেশ পুরনো হলেও নিয়মিত পরিষ্কার করা হয়। আগাছা নেই বললেই চলে। এখানে কাজলের পক্ষে লুকিয়ে থাকা সম্ভব নয়। অর্জুনের দৃঢ় বিশ্বাস, সে লুকিয়ে আছে কোনও মানুষের কাছেই। তিনদিন না খেয়ে কেউ থাকতে পারে না। বনে-জঙ্গলে থাকতে হলে কাজলকে অভুক্ত থাকতে হবে।

অফিসার ওর পাশে এসে দাঁড়ালে অর্জুন বলল, "আপনার পরামর্শ চাই।"

"বলুন।"

"আকাশবিহারী ঘোষকে আপনার কীরকম মনে হয়?"

"একটু বেপরোয়া। রাগী।"

এই সময় দুটো দিশি কুকুর কবরখানার মুখটায় দাঁড়িয়ে চিৎকার শুরু করল।

অফিসার একটা ঢিল ছুড়লেন তাদের তাড়াবার জন্য। কুকুরদুটো একটু সরে গিয়েও ফিরে এল।

"কাজলের ধারণা, ঘোষবাড়ির মাটির তলায় গুপ্তধন আছে। আকাশবিহারী সেইটে কব্জা করতে চান। অথচ তিনি জানেন না কোথায় সেটা লুকোনো আছে। আপনি একটু খোঁজ নিন, এর মধ্যে আইনসঙ্গত কোনও ব্যাপার আছে কি না!"

"তার মানে?"

"বাংলাদেশ সরকারের কোনও আইন আছে কি না!"

"নিশ্চয়ই। যার কোনও দাবিদার নেই তা সরকারি কোষাগারে জমা পড়বে।"

"দাবিদার আছেন, কিন্তু তাঁরা জানেন না সম্পত্তির পরিমাণ কী অথবা কে রেখেছিল!"

"বাঃ, তা হলে দাবি টিকবে কেন?"

"কাজলের কাছে গুপ্তধনের বিশদ বিবরণ আছে। আকাশবিহারী যদি তাকে ধরতে পারেন, তা হলে ওঁর পক্ষে আগাম দাবি জানানো সুবিধে হবে।"

"বুঝতে পেরেছি। আমি আজই বড়কর্তাদের ব্যাপারটা জানাচ্ছি। কিন্তু আপনি যখন এত কথা জানেন, তখন গুপ্তধনের হদিসটা আপনারও জানা স্বাভাবিক।"

"আমি জানি। কিন্তু অফিসার, যিনি ওই সম্পত্তি মাটির তলায় পুঁতে গিয়েছিলেন, তিনি চাননি আকাশবিহারীরা ওগুলোর অধিকারী হোক।"

"এর কোনও প্রমাণ আছে?"

"হ্যাঁ। উনি একটি চিঠি লিখেছিলেন। চিঠিটা কাজলের কাছে আছে।"

কুকুরদুটো চিৎকার করছিল। ওরা এখন ভেতরে ঢুকে পড়েছে। একটা পুরনো কবরের সামনে গিয়ে ওরা গলা তুলছিল। অফিসার ঢিল মারতেই ওরা পালিয়ে গেল। অর্জুন কবরটার দিকে তাকাল। বেশ পুরনো কবর। পাশে মাটি উঠেছে। আর একটা মোটা পাটকাঠি ওর ভেতর থেকে বেরিয়ে আছে। অফিসার ফিরে যাচ্ছিলেন। অর্জুন ওঁকে অনুসরণ করতে করতে আর-একবার কবরের দিকে তাকাতেই মনে হল পাটকাঠিটা স্থান পরিবর্তন করেছে। যেদিকে ছিল তার উলটোদিকে ঢলেছে এখন, অথচ বাতাস বইছে না।

অর্জুন দাঁড়িয়ে পড়তেই অফিসার জিজ্ঞেস করলেন, "কী হল?"

"এসব কবরের নীচে কফিন আছে?"

"থাকার কথাই। তবে বেশি পুরনো হয়ে গেলে শরীরের সঙ্গে সেগুলোও পচে যায়।"

"সেখানে মানুষ চেষ্টা করলে লুকিয়ে থাকতে পারে?"

"খুব কষ্ট হবে। নিশ্বাসের অসুবিধে হবেই।"

"যদি নাকের সামনে কোনও নলজাতীয় কাঠি লাগানো থাকে ?"

অফিসার হেসে ফেললেন, "এমন অভিনব বুদ্ধি কার মাথায় আসবে ?"

"আমার মাথায় যখন এল, তখন কাজলের মাথাতেও আসতে পারে।"

"তা হলে সবক'টা কবর খুঁড়ে দেখতে হয়। ব্যাপারটার সঙ্গে এলাকার মানুষের সেন্টিমেন্ট ও ধর্মবিশ্বাস জড়িয়ে আছে। প্রতিক্রিয়ার কথা ভাবতে পারবেন না।"

"সবক'টা কবর খুঁড়ব কেন ? আমরা বেরিয়ে গেলে কুকুরদুটোকে কবরখানায় ঢুকতে দিন। যে-কবরটার সামনে দাঁড়িয়ে ওরা চেঁচাবে, সেটাই পরীক্ষা করুন।"

"কোনও ক্লু পেয়েছেন নাকি ?"

"আপনি আমার কথামতো পরীক্ষা করে দেখুন না ! এটা তৃতীয় ব্যক্তি জানবে না।"

ওরা বাইরে বেরিয়ে এলে কুকুরদুটোকে দেখা গেল না। তারা তাদের ধান্দায় চলে গেছে। অফিসার খুব নিরাশ হলেন, "এখন কুকুর পাই কোথায় ?"

দূর থেকে কবরটাকে দেখার চেষ্টা করল অর্জুন। কাঠিটা আবার জায়গা বদলেছে। সে হাত বাড়িয়ে কবরটা দেখিয়ে দিল অফিসারকে। অফিসার সেদিকে এগিয়ে গেলেন। প্রথমে জায়গাটাকে ঘুরে দেখলেন ভদ্রলোক। তারপর হাত বাড়িয়ে কাঠিটাকে হ্যাঁচকা টানে ওপরে তুলে নিলেন। চোখের সামনে সেটা ধরে মাথা নাড়লেন।

তাঁর ইঙ্গিতে সবাই কবরটার কাছে পৌঁছে গেল। দেখা গেল, কবরের নীচের দিকে একটা গর্ত আছে, যার ভেতর দিয়ে নীচে ঢোকা অসম্ভব নয়। অফিসারের হম্বিতম্বিতে কা   হল। ধীরে-ধীরে কাজলের মুণ্ডু এবং দেহ বাইরে বেরিয়ে আসতেই তাকে বেঁধে ফেলা হল। এখন তার চেহারা খুবই খারাপ দেখাচ্ছে। তিনদিনে পেটে তেমন কিছু পড়েনি বোঝা যাচ্ছিল।

অর্জুন বলল, "কাজলবাবু, আমাকে মনে পড়ছে ?"

ফ্যালফ্যাল করে তাকাল ছেলেটা। কথা বলল না।

"আমি অর্জুন। আপনি যখন পাশপোর্টের চেষ্টায় জলপাইগুড়ির থানায় গিয়েছিলেন, আমি তখন সেখানে বসে ছিলাম। জলপাইগুড়ির বদনাম করে ফেললেন আপনি !"

"ও ! তোর জন্যই আমার এই অবস্থা ?" হিসহিস করে উঠল ছেলেটা।

আসামি ধরা পড়েছে শুনে পিলপিল করে লোকজন ছুটে আসছিল। অফিসার আর দাঁড়ালেন না। কাজলকে ভ্যানে তুলে সোজা থানায় ফিরে এলেন।

থানায় জিজ্ঞাসাবাদের সময় কাজল প্রথমে কিছুই বলছিল না। অল্পস্বল্প অত্যাচারের পর সে মুখ খুলল, "আমি কোনও অন্যায় করিনি।"

"পাশপোর্ট ছাড়া বাংলাদেশে ঢোকোনি ?"

"না। পাশপোর্ট চুরি গিয়েছে।"

"বেদেদের মুক্তো চুরি করোনি ?"

"না।"

"নিজেকে ঘোষবাবুদের আত্মীয় বলে মিথ্যে পরিচয় দাওনি ?"

"না। আমি সত্যিই আত্মীয় হতে যাচ্ছি। জলপাইগুড়ির গগনবিহারী ঘোষের মেয়ের সঙ্গে আমার বিয়ের কথা পাকা।"

"দুর্গাদাসকে তুমি মারোনি ?"

"না। সে নিজেই পড়ে গিয়েছিল।"

"তা হলে কবরের মধ্যে লুকিয়ে ছিলে কেন ?"

"বেদেদের ভয়ে। ভেবেছিলাম সব ঠাণ্ডা হয়ে গেলে থানায় গিয়ে নিজেই সাহায্য চাইব।"

অফিসার বললেন, "এ যে ঘোর মিথ্যেবাদী !"

অর্জুন বলল, "এই ঘটনার পরে টুকু বেঁচে যাবে, ওটুকুই লাভ।"

"টুকুকে তুই চিনিস ?" লাল চোখে তাকাল কাজল।

"চিনব না কেন ? ওর সরলতার সুযোগ নিয়ে আপনি চিঠিটা চুরি করে গুপ্তধনের লোভে এতবড় ঝুঁকি নিয়েছিলেন।" অর্জুন বলল।

অফিসার বললেন, "চিঠিটা দেখি ?"

"কেন ?"

"আমার দরকার, তাই। প্রশ্ন করা হচ্ছে। দাও চিঠিটা।"

"আমার কাছে নেই।"

তৎক্ষণাৎ ওকে সার্চ করা হল। দেখা গেল চিঠিটা কাজলের সঙ্গে নেই। এই সময় থানার বাইরে হইচই শোনা গেল। আকাশবিহারী দলবল নিয়ে থানায় ঢুকলেন, "আপনি কি ওঁকে অ্যারেস্ট করেছেন ?"

"হ্যাঁ।"

"অভিযোগ ?"

"অনেক।"

"উনি আমাদের অতিথি। আমি ওর জন্য জামিন হিসেবে এসেছি।"

"কোর্টে গিয়ে বলবেন।"

"অফিসার। আমার সঙ্গে ঝামেলা করবেন না। আমি সই করে ওকে নিয়ে যাচ্ছি। যখনই বলবেন কোর্টে পৌঁছে দিয়ে যাব কিন্তু ঘোষবাড়ির বদনাম হতে দেব না।"

"আপনি তো মশাই একে আগে চিনতেন না ?"

"ঘোষবাড়ির রক্ত আমার শরীরে বইছে যে !" টেলিফোনের কাছে এগিয়ে গেলেন তিনি, "একটা ফোন করছি।"

ফোনে যার সঙ্গে কথা বললেন ভদ্রলোক, তিনি কোনও বড়কর্তা হবেন। নিজে কথা শেষ করে অফিসারকে দিলেন রিসিভার। অফিসার আপত্তি জানাচ্ছিলেন। অফিসার রিসিভার নামিয়ে রেখে বললেন, "কাজ হল না আকাশবাবু। বস আমাকে আইনমাফিক চলতে নির্দেশ দিয়েছেন। তবে আপনি ইচ্ছে করলে ওর সঙ্গে আলাদা কথা বলতে পারেন।"

"বেশ। তাই হোক।"

পাশের ঘরে ওদের পাঠানো হলে অর্জুন অফিসারকে বলল, "আপনার গাড়িটাকে কিছুক্ষণের জন্য পেতে পারি ?"

"কেন ?"

"খুব জরুরি ব্যাপার। এসে বলব।"

ভদ্রলোকের অনুমতি এবং একজন সেপাই সঙ্গে নিয়ে পুলিশের গাড়িতে অর্জুন ছুটল গাজিপুরে। কবরখানায় পৌঁছে ও দৌড়ে গেল সেই কবরের কাছে, যেখান থেকে কাজলকে ধরা হয়েছিল। অনেক কষ্টে নীচে নামল সে। জায়গাটা প্রায় অন্ধকার। হাতড়ে-হাতড়ে কিছুই পাওয়া গেল না প্রথমে। তারপর উঠে এসে সে সেপাইকে একটা টর্চের ব্যবস্থা করতে বলল। মাটির নীচে শ্বাস নিতে বেশ কষ্ট হচ্ছিল তার। টর্চ পুলিশের গাড়িতেই ছিল। সেটা নিয়ে আসার পর অর্জুন আবার নীচে নামল। এবং তখনই সে কঙ্কালটাকে দেখতে পেল। একপাশে কাত করে রাখা হয়েছে। ভেতরে কাজলের কোনও জিনিসপত্র নেই। কঙ্কালটাকে টর্চের আলোয় পরীক্ষা করতে-করতে হঠাৎ নজরে এল। করোটির গর্তে সেলোফেনে মোড়া কিছু ঢোকানো আছে। জিনিসটা বের করতেই সে খামটাকে পেয়ে গেল। পবনবিহারীকে লেখা নুটুবিহারীর চিঠি। যে-চিঠি চুরি করে টুকু দিয়েছিল কাজলকে।

ওপরে উঠে আসামাত্রই অর্জুন চিৎকারটা শুনতে পেল, "হ্যান্ড্‌স আপ।"

সে দেখল আকাশবিহারী এবং মাসুদ কয়েক হাত দূরে দাঁড়িয়ে আছে। আকাশবিহারীর হাতে রিভলভার। আকাশবিহারী বললেন, "চিঠিটা দে।"

"গুলি করুন। কিন্তু চিঠিটা পাবেন না।"

"ইয়ার্কি হচ্ছে ? ওই চিঠি আমার দরকার। আর দরকার মেটাতে আমি কখনও আপস করি না। তিন গুনব, তার মধ্যে না পেলে ...।"

অর্জুন খামটাকে মুঠোর মধ্যে করে সেপাইটার দিকে তাকাল। সে তালপাতার মতো থরথর করে কাঁপছে। খামটাকে মাটিতে ফেলে দিল অর্জুন।

"মাসুদ, ওটাকে তোল। আমাদের আর স্মাগলিং-এর ব্যবসা করতে হবে না।"

মাসুদ এগিয়ে আসছিল। হঠাৎ আর্তনাদ করে মাথা দু'হাতে চেপে ধরে বসে পড়লেন আকাশবিহারী। অর্জুন দেখল রিভলভার তাঁর হাত থেকে মাটিতে পড়ে গেল। সে দ্রুত ছুটে গিয়ে রিভলভার তুলে নিতেই ইদ্রিস মিঞাকে দেখা

গেল এগিয়ে আসতে। বৃদ্ধের হাতে লম্বা গুলতি।

অর্জুন অবাক হয়ে বলল, "আপনি ?"

"কেন ছার ? একা দুর্গাদাসই পারে, আমি পারি না ? আপনি আমাদের মেহমান, সেই মেহমানের ওপর এ-ব্যাটা বন্দুক ওঠায় ?"

"আপনি এখানে এলেন কী করে ?"

"দুর্গাদাসরে দেখতে আইছিলাম। নাতি কইছিল গুলতি আনতে। এইটা কাজে লাগল।" ইদ্রিস গলা তুলল, "এই মিঞা, পালাইবেন না, এই বুড়ার হাতে এখনও তাগদ আছে।"

আকাশবিহারী, মাসুদ এবং কাজলকে সদরে চালান করে দিয়ে অফিসার বললেন, "বড়কর্তা আপনাকে ধন্যবাদ দিতে বলেছেন।"

"দুর। আমি কী করলাম ! সবই তো আপনি করলেন।"

"আপনি কাল থাকবেন না ?"

"না। আজই চলে যাচ্ছি।"

"কিন্তু কাল বড়কর্তার সামনে মাটি খোঁড়া হবে।"

"সেইজন্যই থাকব না। চিঠিটা নিয়ে যাচ্ছি। ক্লায়েন্টের চিঠি চুরি গিয়েছিল, সেটা তাঁকে ফেরত দেব। আপনি এর জেরক্স রেখে দিন। গুপ্তধন পাওয়া গেলে তা ওই চিঠি অনুযায়ী এখানকার ঘোষ-পরিবারের প্রাপ্য নয়। জলপাইগুড়ির ঘোষ-পরিবার যেহেতু এ দেশের নাগরিক নন, তাই তাঁরাও দাবি করতে পারেন না। কালীগঞ্জকে ভালবাসতেন বলে নুটুবিহারী এখানেই থেকে গিয়েছিলেন। অতএব ওঁর সম্পত্তি বাংলাদেশ সরকারের পাওয়া উচিত, যাতে তা দেশের মানুষের উপকারে লাগে।"

"দৃশ্যটা দেখবেন না ?"

"না।"

"কেন ?"

"যদি কিছুই না থাকে ? যদি নুটুবিহারী মিথ্যে কথা লেখেন ? যদি এই চিঠিটাই জাল হয় ? অথবা ইতিমধ্যে কেউ গুপ্তধন তুলে নিয়ে গিয়ে থাকে ? কী দরকার মশাই আর সমস্যা বাড়িয়ে !" অর্জুন হাসল।

এই সময় একটা গাড়ি এসে দাঁড়াল থানার সামনে। ইউসুফভাই বললেন, "মনুভাই এসেছেন। আমাদের এবার ফিরতে হবে।"

অফিসার বললেন, "একটু চা খেয়ে যান। ততক্ষণে আমি চিঠিটার জেরক্স করানোর জন্য গাজিপুরে লোক পাঠাই।"

অর্জুন সম্মতি জানাল।

শিলিগুড়ি থেকে ট্যাক্সি নিয়ে অর্জুন যখন বাগডোগরা এয়ারপোর্টে পৌঁছল, তখন প্লেনের সময় হয়ে গেছে। কিন্তু পৌঁছে শুনল, ইন্ডিয়ান এয়ারলাইন্সের ফ্লাইট দেরিতে আসছে, হাতে অনেকখানি সময়। হাঁফ ছেড়ে বাঁচল সে।

আজ সকাল থেকেই টেনশন শুরু। গতকাল মোটর সাইকেলটা বিগড়েছিল। গ্যারাজ থেকে বলল, আজ বিকেলের আগে দেবে না। অর্জুন ঠিক করেছিল, সারাদিন বাড়িতেই কাটাবে। 'কাকাবাবু সমগ্র' হাতে এসেছে, ওটা পড়ে নেওয়া যাবে। কিন্তু সকালবেলায় আচমকা অমল সোমের চিঠি এল। এই চিঠিটি বেশ কিছুদিন পরে এল। অমলদা এখন আর জলপাইগুড়িতে থাকেন না। কোথায় থাকেন তা কাউকে জানান না। জলপাইগুড়ির বাড়ি দেখাশোনা করে তাঁর প্রতিবন্ধী ভৃত্য। মাঝে-মাঝে অর্জুন খোঁজখবর নিয়ে আসে।

অমল সোমই অর্জুনের সত্যসন্ধানে দীক্ষাগুরু। বিয়ে-থা করেননি। ইদানীং তিনি সত্যসন্ধানের চেয়ে অন্য কিছুতে ব্যস্ত হয়েছেন। কেউ বলে সন্ন্যাসী হয়েছেন। মাঝে-মাঝে তাঁর চিঠি পায় অর্জুন। তিনি কোথায় আছেন, এক জায়গায় আছেন কিনা তা অর্জুনের জানা নেই। চিঠির উত্তর দেওয়ার কোনও সুযোগ নেই।

আজকের চিঠিটা বিদেশ থেকে। অর্জুন অমল সোমের পরিচিত হাতের লেখা দেখতে পেয়েছিল, "স্নেহভাজনেষু, আশা করি ভাল আছ। বিশেষ প্রয়োজনে এই চিঠি লিখছি। কয়েকটি জরুরি কাজে লন্ডনে আছি। এখানে একটি মেয়ের সঙ্গে আলাপ হল। মেয়েটির নাম ডরোথি ম্যাকডোনাল্ড। তার পূর্বপুরুষ এক সময় ব্রিটিশ সরকারের উচ্চপদস্থ কর্মচারী ছিলেন। সেই জন্য তাঁকে ভারতবর্ষে থাকতে হয়েছিল। ভদ্রলোক জলপাইগুড়ি শহরে ছিলেন বেশ কিছুকাল। মেয়েটি তার পূর্বপুরুষের কর্মক্ষেত্র দেখতে আগ্রহী। আগামী চোদ্দই অগাস্ট সে কলকাতা হয়ে বাগডোগরায় পৌঁছবে। তুমি তাকে

এয়ারপোর্টে রিসিভ করে দেখাবার ব্যবস্থা কোরো।

তোমার কাজকর্ম নিশ্চয়ই ভাল চলছে। আবেগে তাড়িত হয়ো না, ক্ষুদ্র ঘটনাও যুক্তি দিয়ে বিচার কোরো। শুভেচ্ছা জেনো। — অমল সোম।"

চিঠিটা পড়ার পর হাতে সময় ছিল না। অমল সোমের অনুরোধ আদেশের চেয়ে অনেক বেশি অর্জুনের কাছে। প্রথমে মনে হয়েছিল, ডরোথি ম্যাকডোনাল্ড জলপাইগুড়িতে এসে কোথায় থাকবে? এখানে ভাল হোটেল তেমন নেই। কদমতলায় একটি সাধারণ হোটেল আছে, এ ছাড়া সরকারি তিস্তা ভবন। বরং শিলিগুড়িতে অনেক ভাল ব্যবস্থা এবং সেখানে থাকাই ওঁর পক্ষে সুবিধেজনক।

বাইক নেই, দেড় ঘন্টার রাস্তা কোনও মতে ডিঙিয়ে যখন সে এয়ারপোর্টে পৌঁছাল তখন বাইরে চড়া রোদ, প্লেন আসেনি। বাগডোগরা এয়ারপোর্টটা বেশ ছোট। যাত্রীদের অপেক্ষা করার জায়গাটা এখন গমগম করছে। যে প্লেনটি আসছে, তাতেই এঁরা কলকাতায় যাবেন। অর্জুন লক্ষ করেছে, ট্রেনে ওঠার আগে যাত্রীদের মুখের হাবভাব দেখে তেমন কিছু মনে হয় না, কিন্তু প্লেনে ওঠার আগে একটা আলাদা চেহারা ধরা পড়ে। একটু যেন কৃত্রিম আর সেটা নিজেকে মূল্যবান মনে করার চেষ্টায় কি না জানা নেই।

প্লেন নামল। ছোট প্লেন, যাত্রীর সংখ্যা তাই অল্প। সিঁড়ি দিয়ে যারা নেমে এল, তাদের মধ্যে একমাত্র বিদেশিনীকে চিনতে অসুবিধে হল না। মেমসাহেবদের বয়স বোঝা বেশ মুশকিল। অর্জুন আন্দাজ করল ইনি তিরিশের নীচেই হবেন।

ফেন্সিং পেরিয়ে ভদ্রমহিলা বেশ নার্ভাস ভঙ্গিতে চারপাশে তাকাতে অর্জুনের মনে হল, ওর বয়স বাইশের বেশি হতেই পারে না। চোখের মণি নীল, সোনালি চুল, পরনে নীল স্কার্ট আর সাদা জামা। অনেকটা স্কুল-ইউনিফর্মের মতো। হাতে একটা সুন্দর ব্যাগ। ওকে সবাই লক্ষ করছে এটা দেখতে পেয়ে অর্জুন এগিয়ে গেল, "এক্সকিউজ মি।"

মহিলা মুখ ফেরাতেই অর্জুন জিজ্ঞেস করল, "আপনি ডরোথি ম্যাকডোনাল্ড?"

সঙ্গে-সঙ্গে হাসি ফুটল। খুব মিষ্টি হাসি। আর সেই হাসি দেখে অর্জুনের মনে পড়ল 'সাউন্ড অব মিউজিকের' জুলি ক্রিস্টির কথা। এর সঙ্গে প্রচণ্ড মিল সেই অভিনেত্রীর।

ডরোথি মাথা নেড়ে ইংরেজিতে বলল, "হ্যাঁ। আমি ডরোথি। তুমি অর্জুন?"

নিজেকে অর্জুন ভাবতে ভাল না লাগলেও সে মাথা নাড়ল।

"তোমাকে দেখে খুব ভাল লাগছে। আমি একটু নার্ভাস টাইপের। ভাবছিলাম তুমি না এলে আমি কী করব। অবশ্য মিস্টার সোম তোমার ব্যাপারে

আমাকে অনেক ভরসা দিয়েছেন।"

অর্জুন হাসল, "উনি আমাকে বেশি স্নেহ করেন।"

ডরোথি মাথা নাড়ল, "না। ওঁর সঙ্গে কথা বলে আমার মনে হয়েছে ওসব ব্যাপার ওঁর তেমন নেই। উনি খুব প্র্যাকটিক্যাল মানুষ।"

অমলদা ডরোথিকে কী বলেছেন জানা নেই, অতএব এ-বিষয়ে কথা বাড়াল না অর্জুন। সে হাত বাড়িয়ে হাতব্যাগটা চাইতেই ডরোথি মাথা নাড়ল, "না, না। এটা আমি নিজেই বইতে পারব। মুশকিল হচ্ছে আমার সুটকেস নিয়ে। ওটা খুব ভারী।"

অর্জুন দেখল প্লেনের পেট থেকে মালপত্র নামিয়ে আনছে কর্মীরা। সেটাকে হস্তগত করতে এগিয়ে গেল সে। ডরোথি যে ইতিমধ্যে পাবলিকের দ্রষ্টব্য বিষয় হয়ে গেছে, সেটা বুঝতে অসুবিধে হচ্ছে না। সবাই হাঁ করে দেখছে মেয়েটাকে। অর্জুন খানিকটা দূর থেকে ডরোথিকে দেখল সাগ্রহে চারপাশে তাকিয়ে দেখছে এখন। মানুষজনের চাহনিকে কোনও গ্রাহ্য করছে না। আমেরিকানদের মতো ডরোথি লম্বা নয়। গায়ের রঙে ক্যাটকেটে ভাব নেই। বরং মোলায়েম গমের মতো চামড়ার রঙ। চোখাচোখি হতে ডরোথি হাসল। হাসলে যে ওকে খুব সুন্দর দেখায় তা নিশ্চয়ই ওর জানা।

সুটকেসটা সত্যি খুব ভারী। বাইরে বের করে ট্যাক্সিতে ওঠাতে গিয়ে মনে হল কাঁধ থেকে হাতটা ছিঁড়ে যাবে। শিলিগুড়ির ট্যাক্সির মিটার থাকে না, রঙ আলাদা করে তাদের চেনানোর ব্যবস্থা নেই। পেছনের আসনে বসে ডরোথি জিজ্ঞাসা করল, "তুমি নিজে গাড়ি চালাও না?"

প্রথমে বুঝতে পারেনি অর্জুন। তার নিজস্ব গাড়ি নেই। মোটরবাইকেই চমৎকার চলে যায়। সম্প্রতি এক বন্ধুর গাড়ি নিয়ে ট্রায়াল দিয়ে ড্রাইভিং লাইসেন্স বের করেছে সে। ওর মুখের দিকে তাকিয়ে ডরোথি বলল, "ইণ্ডিয়ায় দেখছি ড্রাইভাররাই গাড়ি চালায়, মালিক নিজে স্টিয়ারিং-এ বসে না।"

অর্জুন হাসল, "তুমি ভুল করছ। এটা একটা ট্যাক্সি। আমার গাড়ি নেই।"

"ট্যাক্সি? অদ্ভুত! লোকে কী করে বুঝবে কোনটা ট্যাক্সি, কোনটা নয়।"

অর্জুন মনে-মনে বলল, অবাক হওয়ার অনেক কিছু চারদিকে ছড়িয়ে আছে মেয়ে। আমাদের অনেক কিছুই অদ্ভুত! আগে প্রাইভেট গাড়ির নাম্বার প্লেটের শেষে 'ওয়াই' থাকলে আমরা বুঝতাম ওটা ভাড়া খাটে, আজকাল আর সে-নিয়ম মানা হয় না। একজন বিদেশি এদেশে এলে এত অসঙ্গতি বের করতে পারে, যাতে অভ্যস্ত হয়ে আছি বলে আমাদের কাছে স্বাভাবিক বলে মনে হয়।

এয়ারপোর্ট থেকে বেরিয়ে এয়ারফোর্সের এলাকা দিয়ে ট্যাক্সিটা যাচ্ছিল। ইউনিফর্ম-পরা সৈনিকরা সাইকেলে চেপে যাওয়া-আসা করছে। ডরোথি জিজ্ঞেস করল, "এটা কি সামরিক জায়গা?"

অর্জুন মাথা নাড়ল, "হ্যাঁ।"

"ওরা তোমাদের এই রাস্তা ব্যবহার করতে দিচ্ছে কেন ?"

"এয়ারপোর্টে যাওয়া-আসার আর কোনও রাস্তা নেই বলে।"

"অদ্ভুত !"

অর্জুন হাসল। ইংরেজি বলতে তার তেমন অসুবিধে হচ্ছে না। আর ডরোথির উচ্চারণ খুব স্পষ্ট বলে কথা বুঝতে কষ্ট হচ্ছে না। ওর মনে পড়ল লন্ডন বা নিউ ইয়র্কে গিয়ে ইংরেজি ভাষা বুঝতে সে এক সময় কী রকম হিমশিম খেয়েছিল !

"অমলদার চিঠি আমি আজ সকালে পেয়েছি।"

"অমলদা কে ?"

"যিনি তোমাকে আমার কথা বলেছেন। ওঁর পুরো নাম অমল সোম।"

"আচ্ছা ! কিন্তু তুমি বললে অমলদা ?"

"বয়স্কদের আমরা নামের সঙ্গে দাদা বলি। সেটা সংক্ষেপে অমলদা হয়েছে।"

ডরোথি ব্যাপারটা বোঝার চেষ্টা করল।

অর্জুন বলল, "উনি লিখেছেন তোমার পূর্বপুরুষ এদিকে চাকরি করতেন।"

"হ্যাঁ। আমার ঠাকুরদা। উনি ফরেন সার্ভিসে যোগ দিয়েছিলেন। অনেক জায়গা ঘুরে শেষ পর্যন্ত বাংলার উত্তর প্রান্তে দীর্ঘকাল চাকরি করেন। ওঁর লেখা একটা ডায়েরি আমি হঠাৎ পাই। তা থেকে ব্যাপারটা জানতে পারি।"

"উনি কি এখনও বেঁচে আছেন ?"

"না। বেঁচে থাকলে ওঁর বয়স ছিয়াশি হত।" কথা বলতে-বলতে হাতব্যাগ খুলে একটা ছোট্ট ডায়েরি বের করে ডরোথি পাতা ওলটাল। ট্যাক্সি এখন বাগডোগরা বাজার পেরিয়ে শিলিগুড়ির দিকে ছুটছে।

"এখানে আমি কিছু নোট করে নিয়েছি। জলপাইগুড়ি কত দূরে ?

"এই ট্যাক্সি নিয়ে সোজা গেলে এক ঘন্টার মতো পড়বে।"

"মিস্টার সেন বলেছিলেন তুমি সেখানেই থাকো।"

"হ্যাঁ। ঠিকই বলেছেন।"

"আমরা তো জলপাইগারিতে যাচ্ছি ?"

"নামটা জলপাইগারি নয়, উচ্চারণ হবে জলপাইগুড়ি। হ্যাঁ, আমরা যেতে পারি, কিন্তু মুশকিল তোমার থাকার জন্য ভাল হোটেল ওখানে নেই। আমি ভেবেছিলাম তোমাকে শিলিগুড়ির হোটেলে থাকতে বলব।"

"শিলিগুড়ি। হ্যাঁ, এই নামটা আছে, তবে খুব ইম্পর্ট্যান্ট নয়।"

"তোমার ঠাকুরদার সময় শিলিগুড়ির কোনও ভূমিকা ছিল না, কিন্তু এখন কলকাতার পরেই শিলিগুড়ি মূল্যবান শহর।"

"কোনও গেস্ট হাউস নেই জলপাইগুড়িতে ?"

"চলো দেখি।"

"ঠাকুরদা ওখানকার সার্কিট হাউসের খুব প্রশংসা করেছিলেন।"

অর্জুন কিছু বলল না। অর্ধ শতাব্দী আগে জলপাইগুড়ি যা ছিল এখন তা নেই। কোণঠাসা হয়ে-হয়ে শহরটা কোনও মতে ধুঁকছে। তিস্তা ভবনে নিয়ে যেতে হবে ডরোথিকে। জায়গা পাওয়া গেলে ভাল। সে ডরোথির দিকে তাকাল। ডরোথি জানলা দিয়ে চায়ের বাগান দেখছে। ব্যাপারটা অদ্ভুত! ওর ঠাকুরদার কর্মস্থল ছিল এদিকে। ভদ্রলোক নেই। তাঁর ডায়েরি পড়ে ওর মনে হল জায়গাটা দেখে আসা দরকার আর অমনই চলে এল? এই আসার জন্য প্রচুর টাকা এবং সময় খরচ হয়েছে এবং তাতে ভ্রূক্ষেপ নেই! ওরা মাঝে-মাঝে এমন কাণ্ড করে! যে-লোকটা প্রথম পাহাড়ে ওঠার কথা ভেবেছিল তাকেও তো লোকে অবাক চোখে দেখেছিল। আমরা বলি ইউরোপ এবং আমেরিকার মানুষ খুব প্র্যাকটিক্যাল। তারা অপ্রয়োজনীয় কোনও কাজ করে না। কিন্তু যে মানুষ ইংলিশ চ্যানেল পার হয়, নায়েগ্রার ওপর থেকে লাফিয়ে রেকর্ড করতে চায় জীবনের বিনিময়ে, তারা কতখানি প্র্যাকটিক্যাল? সেদিক দিয়ে আমরা তো এতকাল ঝুঁকি এড়িয়ে ঘরে বসে থাকতে পছন্দ করে এসেছি।

ট্যাক্সি শিলিগুড়ি শহরে ঢুকল অর্জুন অনুরোধ করায়। ট্যাক্সি ড্রাইভার প্রথমে রাজি হচ্ছিল না। তাকে নাকি জলপাইগুড়ি থেকে খালি ট্যাক্সি নিয়ে ফিরে আসতে হবে, সেটা পোষাবে না। অর্জুন অন্য সময় হলে তর্ক করত। কদমতলার বাসস্ট্যান্ডে গিয়ে দাঁড়ালেই লোকটা শিলিগুড়ির যাত্রী প্রচুর পাবে এটা জানা কথা। ডরোথির জন্যই সে কিছুটা বাড়তি টাকা দিতে রাজি হল।

"তোমাদের এখানকার শহরগুলো তৈরির সময় কোনও পরিকল্পনা ছিল না?"

"বেশিরভাগ ক্ষেত্রেই না।"

"কেন?"

"ব্রিটিশরা আমাদের এইভাবেই অভ্যস্ত করেছিল।"

অর্জুনের উত্তর শোনামাত্র ডরোথি অবাক হয়ে তাকাল, "তোমাদের দেশে এখনও আমার পূর্বপুরুষদের প্রভাব আছে?"

"ব্রিটিশদের তৈরি অনেক ভাল জিনিস নিয়ে আমরা যেমন এখনও গর্ব করি, তেমনই ওদের কীর্তির জন্যে কোনও-কোনও ক্ষেত্রে আমাদের দাম দিতে হয়।"

"তোমার কথার মানে আমি বুঝতে পারলাম না।"

"তোমার পূর্বপুরুষরা এ-দেশটাকে কলোনি হিসেবে ব্যবহার করেছিল। এখান থেকে যা কিছু ভাল তা দেশে নিয়ে যেত তারা। আর নিজেরা থাকত বলে কোনও মতে বসবাসের যোগ্য করে রেখেছিল। আমাদের কথা তারা কখনওই ভাবেনি। তবে কোনও-কোনও ব্রিটিশ মানুষ হিসেবে অসাধারণ

ছিলেন। তাঁদের কথা আমি বলছি না।"

ডরোথি সোজা হয়ে বলল। গাড়ি তখন শিলিগুড়ি ছাড়িয়েছে। ডরোথি বলল, "আমার পূর্বপুরুষ তোমাদের এখানে সরকারি চাকরি করতে এসেছিলেন আর আমি এত কাল পরে তাঁর কর্মক্ষেত্র দেখার জন্যে ছুটে এসেছি এ-কথা নিশ্চয়ই তুমি বিশ্বাস করনি ?"

"আমি অবাক হয়েছি !"

"তা হলে সত্যি কথা বলছি। কারণ তোমার সাহায্য আমার প্রয়োজন।"

অর্জুন তাকাল।

ডরোথি বলল, "আমি এসেছি প্রায়শ্চিত্ত করতে।"

"কিসের প্রায়শ্চিত্ত ?"

"আমার পিতামহ যে অন্যায় করেছেন, যার জন্যে তিনি শেষজীবনে অনুতাপে দগ্ধ হয়েছেন সেই কারণেই আমি এখানে এসেছি। উনি সিভিল সার্ভিসে ছিলেন। তাঁকে লন্ডন, দিল্লি, কলকাতার আদেশ মান্য করতে হত। তখন তোমাদের দেশের কিছু মানুষ স্বাধীনতা পাওয়ার জন্যে আন্দোলন করছিল। সেই আন্দোলনকে দমন করার দায়িত্ব ছিল ঠাকুরদার ওপর। জলপাইগুড়িতে থাকার সময় ঠাকুরদা প্রতিদিনের ঘটনা তাঁর ডায়েরিতে লিখে রেখেছিলেন। কীভাবে তিনি স্বাধীনতা সংগ্রামীদের ধরতেন, তাঁদের মুখ থেকে কথা বের করার জন্যে অত্যাচার করতেন, তার বিস্তৃত বিবরণ আমি পড়েছি। আর এসব কাজের পেছনে তাঁর যুক্তি ছিল যে, তিনি তাঁর দেশ ব্রিটেনের জন্যেই করেছেন। তাঁর ওপরওয়ালার নির্দেশ তিনি পালন করেছেন।" ডরোথি বেশ উত্তেজিত গলায় কথা বলছিল। আর সেই কারণে তার ইংরেজি শব্দগুলো একটু অন্যরকম ভাবে অর্জুনের কানে বাজছিল। ডরোথি একটু থামতেই অর্জুন বলল, "এটা খুব স্বাভাবিক ব্যাপার। চাকরি করতে গেলে ওপরওয়ালার নির্দেশ মানতেই হয়। তবে ইতিহাস বলে কোনও-কোনও ইংরেজ অফিসার অধিকারের মাত্রা ছাড়িয়ে গেছেন।"

ডরোথি মাথা নাড়ল, "ঠিক। সেই কথাই ঠাকুরদা তাঁর ডায়েরিতে লিখেছেন। কেউ বোমা নিয়ে তাঁকে মারতে আসছে জানার পর তিনি কী করতে পারতেন ? ঘরের দরজা বন্ধ করে বসে থাকবেন না আক্রমণকারীর মুখোমুখি হবেন ? সেক্ষেত্রে আত্মরক্ষার জন্যে তাঁকেও অস্ত্র চালাতে হত। সেই লোকটা মরে গেলে শহিদ হয়ে যেত আর ঠাকুরদা খুনি। অথচ দু'জনেই তার কর্তব্য করছে।"

"তুমি বললে এদেশে এসেছ পূর্বপুরুষের করা অন্যায়ের প্রায়শ্চিত্ত করতে। অথচ তুমি পূর্বপুরুষের কাজকেই এখন সমর্থন করছ।" অর্জুন বলল।

"আমি ততটাই সমর্থন করছি, যতটা তাঁদের করা উচিত ছিল। কিন্তু সেটা করতে গিয়ে আরও অনেকের মতো আমার ঠাকুরদা সীমা হারিয়েছিলেন। তাঁর

কোনও মানুষকে যেভাবে আমরা দেখে এসেছি, তার সামান্য ব্যতিক্রম ঘটলে হিসেব পাল্টে যায়। গোয়েন্দারা যে ছদ্মবেশ ধরেন তা অপরাধীকে ভুল ভাবানোর জন্য, কিন্তু সেটা শুধুই ছদ্মবেশ। কিন্তু কারও চেহারা একটু হেরফেরে আপনা-আপনি যে আমূল পালটে যেতে পারে, তা তো মাথায় আসেনি। এই যেমন মেজর। মোটাসোটা, ভুঁড়িওয়ালা চেহারায় সবসময় মুখভর্তি দাড়ি আর হাতে পাইপ, ওঁকে যদি ধুতি-পাঞ্জাবি পরিয়ে দাড়ি কেটে দেওয়া যায়, তাহলে উনি সম্ভবত নিজেকেই চিনতে পারবেন না।

অমলদার বাড়ি থেকে বেরিয়ে অর্জুন তার লাল মোটর বাইক চালিয়ে বাবুপাড়ার দিকে যেতে যেতে এইসব কথা ভেবে নিজের মনেই হেসে ফেলল। কোনও কুখ্যাত অপরাধী ছদ্মবেশের সাহায্য না নিয়ে দাড়ি কামিয়ে টাক গজিয়েও নিজেকে নিশ্চিন্ত আড়ালে রাখতে পারে। টাকে চুল গজাবার ওষুধ এখনও পর্যন্ত আবিষ্কৃত হয়নি, কিন্তু মাথা ভর্তি চুল খসিয়ে টাক ফেলতে তো কোনও অসুবিধে নেই।

করলা ব্রিজ পার হওয়ার সময় সে লোকটাকে দেখতে পেল। দুটো খাঁচায় পাখি ভর্তি করে বাঁশে ঝুলিয়ে কাঁধে নিয়ে চলেছে। এখন বন্যপ্রাণী সংরক্ষণ আইন অনুযায়ী পাখি-শিকার এবং তা নিয়ে ব্যবসা করা সম্পূর্ণ বেআইনি। লোকটা হাঁটছে হনহনিয়ে। অর্জুন একেবারে সামনে নিয়ে বাইকটাকে দাঁড় করাতেই লোকটা রেগে গেল, "কী ব্যাপার ?"

"পাখি বিক্রি করবে ?"

"তা তো নিশ্চয়ই। নইলে এত কষ্ট করে আসতে যাব কেন ?"

"কী কী পাখি আছে ?"

"আপনি পাখি চেনেন ? ময়না টিয়া আমি বিক্রি করি না।"

অর্জুন সেটা লক্ষ করেছে। লোকটার খাঁচায় কোনও চেনা পাখি নেই। সে জিজ্ঞেস করল, "তোমার খাঁচার পাখিগুলো বেশ নতুন। আগে কখনও দেখিনি। কোত্থেকে ধরেছ ?"

লোকটা অসহিষ্ণু গলায় বলল, "বাবু, আমাকে ছেড়ে দিন। গল্প করার সময় আমার নেই। এমনিতেই খুব দেরি হয়ে গিয়েছে।"

"কিন্তু ভাই, তোমাকে যে আমার সঙ্গে থানায় যেতে হবে।" অর্জুন গম্ভীর গলায় বলল।

"কেন ঝামেলা করছেন ? থানায় নিয়ে গেলে আমি দু'দিন পরে ছাড়া পেয়ে যাব কিন্তু এই পাখিগুলো বাঁচবে না। এরা কী খায় তা পুলিশ জানে না, জানলেও যত্ন করে খাওয়ানোর সময় কোথায় তাদের ? আপনি যদি এদের মেরে ফেলতে চান, তা হলে থানায় নিয়ে চলুন।"

লোকটার কথা বলার মুনশিয়ানা চমকপ্রদ। অর্জুন বুঝল কথাগুলোয় যুক্তির অভাব নেই। সে বলল, "তুমি অন্যায় করছ, ফের ভয়ও দেখাচ্ছ ?"

"না বাবু, আমি তো কোনও ভয় দেখাইনি।"

"তুমি কোথায় বিক্রি করবে এদের?"

"একজন স্টেশনের সামনে আমার জন্য অপেক্ষা করে আছে। তাকে জিম্মা করে দিলেই সে আমাকে দাম মিটিয়ে দেবে। এর বেশি কিছু জানিনা আমি।"

"সেই লোকটি পাইকার হলে কাকে বিক্রি করছে সে?"

"সে-খবর আমাকে বলবে কেন?"

"পাখিগুলো ধরেছ কোথায়?"

"নীলগিরি জঙ্গলে। বাবু এবার চলি।"

"নীলগিরির জঙ্গল তো অনেকদূর। ওখানে পাখি ধরে তুমি এতটা পথ হেঁটে আসছ?"

"পাগল। এতটা পথ কি হাঁটা যায়। লরির মাথায় চেপে এসেছি। বাইপাসের কাছে নেমে গিয়ে শহরে ঢুকেছি। জলপাই মোড়ে নামলে হাঁটতে কম হত কিন্তু ওখানে পুলিশ থাকে। আচ্ছা, নমস্কার।" লোকটি পাশ কাটিয়ে হনহন করে চলতে লাগল পাখির খাঁচা লটকানো বাঁশ কাঁধে নিয়ে।

বন্যপ্রাণী সংরক্ষণ আইন চালু হবার পরও ডুয়ার্সের মানুষ পাখিকে বন্যপ্রাণী বলে মনে করে না। বাঘ গণ্ডার হরিণ শিকার বন্ধ হয়ে গিয়েছে। চোরাশিকারিদের সঙ্গে বনবিভাগের সংঘাত হয় অবশ্য কিন্তু ইদানীং কালেভদ্রে তেমন ঘটনা ঘটে। কিন্তু পাখি অথবা ক্ষুদ্র প্রাণীদের যেমন খরগোশ অথবা সাপকে বন্যপ্রাণী হিসেবে ডুয়ার্সের মানুষ এখনও ভাবে না। জানতে পারলে বনবিভাগ বাধা দেয়, কিন্তু সেটা তেমন জোরালো নয়।

অর্জুনের মনে হল লোকটাকে অনুসরণ করলে ওর পাইকারকে ধরা যেত। ওই লোকটা ওইরকম অচেনা পাখি কাকে বিক্রি করে তা জানলে বনবিভাগ উপকৃত হত। কিন্তু সে বাবুপাড়ায় এসেছে যে কাজের জন্য, তা অনেক জরুরি।

জলপাইগুড়ি শহরের যে কোনও মানুষ এস.পি.রায়ের বাড়ি চেনে। এই মানুষটি দীর্ঘকাল ধরে শহরের মানুষের নানা উপকারে সময় এবং অর্থ দিয়েছেন। বাল্যকালে অর্জুন তাঁকে দেখেছিল। রায় সাহেব মারা যাওয়ার পর ওঁর ছেলে এপি একই রকম জনপ্রিয় হয়ে উঠেছেন। চা-শিল্পের সঙ্গে জড়িত রায়-পরিবার প্রভূত বিত্তশালী কিন্তু তাঁদের বাড়িঘরের চেহারায় যে আটপৌরে ভাব তা শহরের মানুষকে বিস্মিত করে। বাইক থেকে নেমে অর্জুন দেখল এপিদা বাড়ির সামনে দাঁড়িয়ে সন্তুদের সঙ্গে গল্প করছেন। ওকে দেখতে পেয়ে এপিদা হাত তুললেন, "এসো অর্জুন।"

এপিদার বয়স মধ্য পঞ্চাশ। স্বাস্থ্য ভাল। সকালবেলায় সুট টাই পরে দাঁড়িয়ে আছেন। অর্জুন তাঁকে বলল, "অমলদা গতকাল ফিরে এসেছেন। উনি আমাকে আপনার কাছে পাঠালেন।"

"ও তাই নাকি ? অমলবাবু ফিরে এলেন শেষ পর্যন্ত। ভাল খবর। তা কী ব্যাপার ?"

"উনি কয়েকদিনের জন্য হাসিমারা অঞ্চলে থাকতে চান। আপনাদের তো চা বাগান আছে ওদিকে। যদি অসুবিধে না হয়।"

"কিসের অসুবিধে ? উনি যাবেন, এটা তো আমাদের গর্বের বিষয়। কিন্তু ভাই, আমার নিয়ন্ত্রণে যে বাগানগুলো, তা এদিকে। ঠিক আছে, সন্তু কথা বলে রাখবে। ওপারে মধু-বাগান আছে, আমার ভাইয়ের, অসুবিধে হবে না কোনও। হ্যামিলটনেও ব্যবস্থা করা যেতে পারে। আমি এখনই বাগডোগরায় যাচ্ছি কলকাতার প্লেন ধরব বলে, না গেলে সঙ্গে যেতাম। সন্তু, তুমি সব ব্যবস্থা করে দিয়ো।" এ পি রায় ঘড়ি দেখলেন।

সন্তুদা মাথা নাড়লেন, "কোনও চিন্তা নেই, ব্যবস্থা হয়ে যাবে।"

কথাবার্তা পাকা করে অর্জুন বাড়ি ফিরছিল, হঠাৎ সেই পাখিওয়ালার কথা মনে এল। সে বাইক ঘুরিয়ে দু'মিনিটের মধ্যে স্টেশনে চলে এল। ইদানীং তিস্তা-তোর্সা ট্রেনের দৌলতে জলপাইগুড়ি স্টেশনের চেহারা সামান্য ফিরেছে। রোড স্টেশন হয়ে যাওয়ার পর অবহেলার ছাপ প্রকট হচ্ছিল। ঝুপড়ি দোকান, রিকশার ভিড় সত্ত্বেও দেখতে অসুবিধে হচ্ছিল না অর্জুনের। কিন্তু পাখিওয়ালা বা তার খাঁচা-দুটোকে দেখতে পেল না। লোকটা এত তাড়াতাড়ি হাওয়া হয়ে গেল ? সে বাইক নিয়ে দুবার পাক দিতেই একটা চায়ের দোকানের বেঞ্চিতে লোকটাকে বসে থাকতে দেখল। বাইক থেকে নেমে দোকানে ঢোকার সময় সে লক্ষ করল খাঁচা দুটো নেই।

গেলাসের চায়ে বিস্কুট ভিজিয়ে ৺..রাম করে খাচ্ছিল লোকটা, অর্জুন গিয়ে পাশে বসতেই চমকে উঠল। অর্জুন জিজ্ঞেস করল, "বিক্রি হয়ে গিয়েছে ?"

বাধ্য হয়ে স্বীকার করল লোকটা, "হ্যাঁ।"

"কে কিনল ?"

"আমি কি সব খদ্দেরের নাম জেনে বসে আছি !"

"যে খদ্দের তোমাকে এখানে পাখি নিয়ে আসতে বলেছে, তার নাম জানবে না !"

হঠাৎ লোকটা সোজা হয়ে বলল, "আপনার মতলব কী বলুন তো বাবু ?"

অর্জুন হাসল, "তুমি যে পাখি ধরে এনেছ, তা কেউ বাড়িতে পোষে না। যে কিনেছে তার উদ্দেশ্য কী, সেটা আমি জানতে চাইছি।"

"জেনে কী করবেন ? আপনি কি পুলিশ ?"

"না। তবে পুলিশের সঙ্গে আমার সম্পর্ক ভাল। তুমি জানো পাখি ধরে নিয়ে এসে বিক্রি করা বেআইনি। আর ওই সব বিরল জাতের পাখি যদি তুমি ধরে শেষ করে দাও, তার জন্য কী শাস্তি হতে পারে তা নিশ্চয়ই জানো।"

অর্জুন গম্ভীর হল।

লোকটা চা শেষ করে বিড়ি ধরাল, "এর মধ্যে চার বার থানায় রাত কাটিয়েছি আমি। কোনও বার অবশ্য জেল হয়নি। পাখি ধরার কেস তৈরি করতে পুলিশ সময় পায়নি।"

"বাঃ, চমৎকার!" অর্জুন না বলে পারল না।

লোকটি মাথা নাড়ল, "আপনারা শহরের বাবুরা আমাদের পেটের জ্বালা বুঝবেন না। আমি জঙ্গলের ধারে থাকি। সেখানে কোনও কাজকর্ম নেই। আমার বউ-বাচ্চাকে দু' বেলা ভাত দিতে পারি না। জঙ্গলের গাছ কাটা নিষেধ, তো কাটা হয় না। একমাত্র পাখি ধরার কায়দাটাই ভাল জানি। তাই ধরে আনলে যদি ওদের দু' বেলা ভাতের ব্যবস্থা হয়, তাহলে জেলে গেলেও সেটা আমাকে করতে হবে বাবু।"

অর্জুন বলল, "তুমি অন্যায় করে সাফাই গাইছ। অন্য কাজকর্ম করো না কেন? ফরেস্ট ডিপার্টমেন্ট তো ক্যাজুয়াল লোক নেয়। শ্রমিকের কাজও তো করতে পারো।"

"ঠিক আছে, আপনি আমাকে ফরেস্ট ডিপার্টের কাজ পাইয়ে দিন, আমি এসব করব না।"

অর্জুন ভাবল। এই চেষ্টাই করা যেতে পারে। এই জেলার ফরেষ্ট অফিসারের সঙ্গে তার পরিচয় আছে। ভদ্রলোককে অনুরোধ করলে উনি নিশ্চয়ই রেঞ্জারকে বলে দেবেন একে একটা কাজ দিতে। সে জিজ্ঞাসা করল, "তোমার নাম কী?"

"সুন্দর রায়।"

"সুন্দর! বাঃ, চমৎকার নাম। এত সুন্দর নামের মানুষ কখনও পাখি ধরে?"

কথাটা শোনামাত্র লোকটার মুখ কীরকম হয়ে গেল। চোখ বন্ধ করে গাঢ় গলায় বলল, "বিশ্বাস করুন বাবু, একটুও ইচ্ছে হয় না। পাখিগুলো ধরা পড়ার পর যখন ডানা ঝাপটায়, তখন বুকের ভেতরটা কীরকম করে।"

"তবু তোমাকে ধরতে হচ্ছে?"

"হ্যাঁ বাবু। টাকার লোভ বড় মারাত্মক। একটা টিয়া কিংবা ময়নার বাচ্চা ধরলে দশ পাওয়া যায়। কিন্তু এই পাখিগুলোর জন্য তিরিশ পাই। আজ প্রায় কুড়িটা এনেছি। ছয়শো পেয়েছি নগদ। মাসে দুবার। পেটে ভাত পড়লে বুকের কষ্ট মনে থাকে না।"

"কিন্তু এই পাখিগুলোর দাম বেশি কেন?"

"জানি না বাবু। দিব্যি দিয়ে বলছি। তবে শুনেছি, এদের মাংস সেদ্ধ করে খেলে কলজের জোর বাড়ে, বাতের ব্যথা কমে যায়।"

"তার মানে ওই পাখিগুলোর প্রত্যেকটাকে মেরে ফেলা হবে।"

লোকটা ঠোঁট কামড়াল। মাথা নিচু করল।

"সুন্দর, তোমার বাড়ি কোথায় ?"

"জলদাপাড়া ফরেস্ট ছাড়িয়ে সুহাসিনী বাগানের দিকে যেতে যে জঙ্গলটা, তার গায়ে। ওখানে পার্বতী দিদিমণি আছেন—যিনি হাতি পোষ মানান। তিনি আমাকে চেনেন।"

"তোমাকে আবার কবে এখানে পাখি নিয়ে আসতে বলা হয়েছে ?"

"সামনের অমাবস্যা। পূর্ণিমা আর অমাবস্যায় আসতে হয়।"

"তুমি চাকরি পেলে এসব ছেড়ে দেবে তো ?"

"জল্পেশ্বরের দিব্যি, কক্ষনো করব না।"

"তুমি আমার সঙ্গে চলো।"

জলপাইগুড়ির ডি এফ ও অফিসে গিয়ে বড়কর্তার দেখা পেল অর্জুন। ভদ্রলোক প্রবীণ এবং সহজ মানুষ। অর্জুন সুন্দরের পরিচয় দিল, "এই লোকটা পাখি চুরি করে বিক্রি করে পেটের তাগিদে, আপনি যদি ওকে মাঝে মাঝে আপনার ডিপার্টমেন্টের ঠিকে কাজ দেন, তাহলে চুরিটা বন্ধ হয়—ওর পরিবারও বাঁচে।"

"পাখি চুরি করে বিক্রি করে ? এ তো কালপ্রিট।"

"ঠিকই। কিন্তু এখনও শাস্তি হয়নি বলে ওকে যদি সুযোগ দেন।"

"কী বলছেন ? জেনেশুনে একজন চোরকে কেউ আর ঢোকায় ?"

"ওকে একটা সুযোগ দিন, দেখবেন ও পালটে যাবে।"

ডি এফ ও যেন বাধ্য হয়ে বললেন, "ঠিক আছে, ওকে রেঞ্জারের সঙ্গে দেখা করতে বলবেন। তিনি যদি উপযুক্ত মনে করেন, তা হলে আমার আপত্তি নেই।"

বাইরে বেরিয়ে এসে সুন্দর বলল, "আপনাকে অনেক ধন্যবাদ বাবু, কিন্তু আমাকে ওরা কাজ দেবে না। এ পৃথিবীতে একবার খারাপ হলে আর ভাল হবার সুযোগ পাওয়া যায় না। আমার কপালে যা লেখা আছে—তা কে খণ্ডাবে।"

"তবু তুমি রেঞ্জার সাহেবের কাছে যাও। আচ্ছা, দাঁড়াও, আমরা কাল বাদে পরশু তোমার ওদিকেই যাচ্ছি। তখন আমি তোমাকে নিয়ে রেঞ্জারের কাছে যাব। কিন্তু তুমি কথা দাও, তার আগে আর পাখি ধরবে না।" অর্জুন বলল।

সুন্দর বলল, "জল্পেশ্বরের দিব্যি দিয়েছি, কথার খেলাপ হবে না। আমি যদি সৎ পথে বেঁচে থাকতে পারি, তা হলে চুরিচামারি করতে যাব কেন ?"

সন্তুদা বলেছিলেন, দরকার হলে গাড়ি দিতে পারেন চা-বাগানে যাওয়ার জন্য। ডুয়ার্সে এখন প্রচুর মিনিবাস এবং বাস চালু হলেও নিজস্ব গাড়ি থাকলে সময় কম লাগে। অমল সোম বললেন, "আমরা বাসে যাব।"

"বাস !" মেজর আঁতকে উঠলেন, "গাড়ি যখন পাওয়া যাচ্ছে, তখন বাসে কেন ? এখানকার বাসে তো দাঁড়ালেও সোজা হয়ে থাকা যায় না।"

অমলদা হাসলেন, "ওই অভিজ্ঞতাটুকু আপনার হোক। পৃথিবীর অনেক বিরল জিনিস আপনি দেখেছেন, কিন্তু পশ্চিমবাংলার মানুষ কী কসরত করে বাসে যাতায়াত করেন তা নিশ্চয়ই জানেন না। অবশ্য ইচ্ছে হলে আপনি অর্জুনের বাইকে চেপে যেতে পারেন, আমি বাসে যাব।"

অর্জুন শুনছিল, "আমি বাইক নেব ?"

"অবশ্যই। কখন ওটা কী প্রয়োজনে লাগবে, কে জানে ?"

মেজর ঠিক করলেন তিনি বাইকেই যাবেন। চা-বাগানগুলোর গেস্ট হাউসে সবই পাওয়া যায় অতএব লাগেজ বেশি নিতে হবে না। কিন্তু অমলদা বাসে যাবেন শোনার পর অস্বস্তি হচ্ছিল অর্জুনের। অমলদা সেটা পরিষ্কার করলেন, "গাড়ি করে যেতে চাই না কারণ ওখানকার মানুষ ভাববে আমরা বেশ দরের লোক। সঙ্গে সঙ্গে আমাদের ওপর নজর পড়বে। এটা আমি চাই না।"

মেজরের বিপুল শরীর নিয়ে তার বাইক কতদূর ঠিকঠাক যেতে পারবে, তাই ভেবে দুশ্চিন্তায় পড়ে গেল অর্জুন।

॥ তিন ॥

ঠিক হয়েছিল হাসিমারার তেমাথায় অমলদা সকাল এগারোটায় ওদের জন্যে অপেক্ষা করবেন। সকালের বাস ধরে গেলে ওঁর পক্ষে ওই সময়ে পৌঁছতে অসুবিধে হবে না। অর্জুন আটটা নাগাদ অমলদার বাড়িতে গিয়ে দেখল, মেজর তৈরি হয়ে বসে আছেন। দেখা হওয়ামাত্র দাঁড়িয়ে উঠলেন, "লেটস স্টার্ট !" যাওয়ার আগে হাবুর হাতের চা খেয়ে যাওয়ার ইচ্ছে ছিল অর্জুনের, কিন্তু মেজরের ভঙ্গি দেখে সেটা বলতে পারল না। মেজরের হাত খালি, দুই কাঁধে স্ট্র্যাপ ঝোলানো ব্যাগ পিঠে ঝুলছে।

বাইকের ইঞ্জিন চালু করার পর মেজর বসতেই মনে হল চাকা কিছুটা ছোট হয়ে গেল। সেদিকে ভ্রূক্ষেপ নেই। মেজর বললেন, "অল রাইট ?"

বাইক চালু করে অর্জুন বলল, "ঠিক আছে, আপনি চেষ্টা করুন সহজ হয়ে বসতে।"

"সহজ ? আমার মতো সহজ পৃথিবীতে আর কে আছে জানি না। একবার আল্পসে স্কি করছিলাম। বাধ্য হয়ে নয়, নটোরিয়াস একটা গ্যাং পেছনে তাড়া করছিল, হঠাৎ বাঁ হাঁটুতে অসম্ভব যন্ত্রণা। নিজেকে বললাম, সহজ হও, সঙ্গে-সঙ্গে সহজ হয়ে গেলাম। বরফের ওপর আমার স্পিড্ দেখে ব্র্যালবার্ন তো হতভম্ব। পাঁচ মিনিট কথা বলতে পারেনি।" ছোট্ট হাসি বের হল মেজরের দাড়ির জঙ্গলে ঢাকা ঠোঁট থেকে।

অর্জুন জানতে চাইল, "ব্র্যালবার্ন কে ?"

"জুরিখে থাকে ছোকরা। তিন-তিনবার স্কিতে ওয়ার্ল্ড চ্যাম্পিয়ান।"

অর্জুন আর কথা বাড়াল না। মেজরের ভারী শরীর ব্যাক সিটে মাঝে-মাঝে নড়ছে। অর্জুন সতর্ক হয়ে চালাচ্ছিল। মেজর যা বলেন তা শুনলে স্রেফ গুল বলে মনে হয়। কিন্তু আমেরিকা ইংল্যান্ডে গিয়ে মেজরের পরিচিতি সে নিজের চোখে দেখে এসেছে এবং তারপর তো অবিশ্বাস করার উপায় নেই।

তিস্তা ব্রিজ ছাড়িয়ে ময়নাগুড়ি বাইপাস দিয়ে যেতে-যেতে অর্জুনের মনে হল মেজরকে বলা দরকার। এদিকে উনি আগে আসেননি। অর্জুন মুখ ঘুরিয়ে বলল, "ওই যে রাস্তাটা দেখছেন, ওটা জল্পেশ্বর মন্দির পর্যন্ত গিয়েছে। ডুয়ার্সের সবচেয়ে নামকরা শিবমন্দির।"

"বিশেষত্ব কী ?"

"খুব প্রাচীন মন্দির। কোচবিহারের রাজা স্বপ্নে আদেশ পেয়ে ওখানে এমন একটা শিবলিঙ্গ পেয়েছিলেন, যার কোনও শেষ নেই।" অর্জুন বলতে-বলতে বাইক মোড়টা পেরিয়ে গেল।

"হল্ট্।" মেজর চিৎকার করে উঠতেই অর্জুন ব্রেক কষল।

মেজর বললেন, "শেষ নেই। তার মানে পাথরটা মাটির তলায় পোঁতা। তাই তো ?"

"হ্যাঁ।"

"কিন্তু তার শেষ নেই মানে ? মাটি খুঁড়ে দেখা হয়নি ?"

"হয়েছিল। বলা হয়েছে অখণ্ড শিব।"

"ইন্টারেস্টিং। লেট্স গো, নিজের চোখে দেখে আসি। এরকম পাথর গ্র্যান্ড ক্যানিয়নে প্রচুর পাওয়া যায়। তুমি জানো কি, ওখানে যেসব পাহাড়ের চূড়া রয়েছে, তাদের নাম সব ভারতীয় দেবতাদের নামে। শিব, বিষ্ণু, ইত্যাদি। দুটোর মধ্যে মনে হচ্ছে যোগসূত্র আছে।"

অর্জুন খবরটা শুনে অবাক হল। কিন্তু এখন যদি বাইক ঘুরিয়ে জল্পেশ্বরের রাস্তা ধরা হয়, তা হলে হাসিমারায় পৌঁছতে অনেক দেরি হয়ে যাবে। যদিও অমলদা বাসে যাচ্ছেন এবং পৌঁছতে দেরি হবে, তবু ফেরার সময় নাহয় মন্দিরটা দেখা যেতে পারে। মেজর রাজি হলেন।

অর্জুন বাইকের গতি বাড়াল। খানিকক্ষণ পরে মেজর কিছু সময় গুনগুন করে গলা তুলে জিজ্ঞেস করলেন, "হিন্দিতে র‍্যাপ গাইতে শুনেছি, বাংলায় কেউ গাইছে ?"

"র‍্যাপ ?" অর্জুন হাওয়ার জন্যে চেঁচাল।

"হ্যাঁ।"

"জানি না। তবে এখন জীবনমুখী গান খুব হচ্ছে।"

"কী মুখী ?"

"জীবনমুখী।"

"ও, সুকান্ত ভট্টাচার্যের কবিতাগুলোয় সুর দেওয়া হচ্ছে বুঝি? ওটা তো হেমন্তকুমার অনেক দিন আগেই গেয়েছেন। নতুন কী হল! র‍্যাপ ব্যাপারটা একদম আলাদা। আফ্রিকাতে এক ধরনের পাখি আছে, যাদের ডানা তিন ফুট লম্বা। রেগে গেলে তারা হাততালি দেওয়ার মতো করে ডানাতালি দেয়। তাতে যে আওয়াজ ওঠে তার সঙ্গে র‍্যাপের রিদ্‌মের মিল আছে। বুঝলে?"

মেজরের সঙ্গে থাকলে অনেক তথ্য জানতে পারা যায়। কিন্তু এই র‍্যাপ গান বেশিক্ষণ শুনতে অর্জুনের একটুও ভাল লাগে না। মেজর যদি উৎসাহিত হয়ে হেঁড়ে গলায় র‍্যাপ গাইতে আরম্ভ করেন, তা হলে বিপদ। সে প্রসঙ্গ ঘোরাবার জন্যে বলল, "ওই দেখুন, জলঢাকা নদী।"

দু'পাশে ধানের মাঠ, বড় পিচের রাস্তাটা উঁচুতে উঠছে ব্রিজে পৌঁছতে এবং তারপরেই বেশ চওড়া নদী। যদিও এসময় নদীতে জল নেই তেমন, তবু দৃশ্যটি দেখতে ভালই লাগে। মেজর বললেন, "পাঁচ মিনিটের জন্যে বিশ্রাম নেওয়া যাক।"

"বিশ্রাম?" অর্জুন গতি কমাল ব্রিজের ওপর।

"আমার পা অসাড় হয়ে আসছে হে। একটু স্বাভাবিকভাবে রক্ত সঞ্চালন করুক, তারপর আবার পেছনের সিটে বসব।"

অতএব অর্জুন ব্রিজের একধারে বাইকটাকে রাখল। নীচে পা দিয়ে কয়েক সেকেন্ড মেজর নড়বড় করলেন। বোঝা যাচ্ছিল ওঁর পায়ে জোর নেই। সেটা ফিরে এলে চারপাশে তাকিয়ে জিজ্ঞেস করলেন, "জলপাইগুড়ি, ময়নাগুড়ি তারপরে কী?"

"ধুপগুড়ি।"

"আচ্ছা! এরকম নাম আরও আছে?"

"হ্যাঁ, লাটাগুড়ি, বিনাগুড়ি। ডুয়ার্সে গুড়ি ছাড়া আর একটা শব্দ পাওয়া যায়, কাটা। যেমন নাগরাকাটা, গয়েরকাটা, ফালাকাটা।"

"এই গুড়ি আর কাটার মানে জানো?"

অর্জুন একটু ভাবল। একসময় কার কাছে যেন ঐতিহাসিক কিছু তথ্য শুনেছিল। ভুটান এবং তিব্বতের মানুষেরা এই অঞ্চলে নিয়মিত আসতেন এবং তাঁদের ব্যবহৃত শব্দ থেকে এদিকের অনেক জায়গার নাম হয়েছে। সে বলল, "আলাদা করে বলা মুশকিল। যেমন জলপাইগুড়ি। লোকে ভাবে এখানে অনেক জলপাই গাছ ছিল। গুড়ি মানে জায়গা। কিন্তু এ তথ্য ঐতিহাসিকরা মানেননি। আসল শব্দ হল জিলেপিগোড়ি। জিলে মানে বাজার বা বিনিময় কেন্দ্র, পে মানে উল বা কম্বল, গো মানে দরজা আর রি-এর অর্থ পাহাড়। ভোট-তিব্বতিতে এই জিলেপিগোড়ি-র নামে পাহাড়ের দরজায় কম্বল উল বিক্রি করার জায়গা বা বাজার।"

মেজর বললেন, "মাথা গুলিয়ে যাচ্ছে। আমি ভাই গুড়ি মানে জায়গা আর কাটা মানে টুকরো করা ভেবে নিচ্ছি। ওসব জায়গায় গাছটাছ টুকরো হত।"

"ভাবুন, কিন্তু কাউকে বলবেন না। জলপাইগুড়িতে ফিরে গিয়ে একজনের সঙ্গে আলাপ করিয়ে দেব, যাঁর কাছে সমস্ত তথ্য পাবেন।" অর্জুন বলল।

মেজর নদীর দিকে তাকালেন, "জলঢাকা। তার মানে জলে ঢেকে যায় চারদিক।"

"মোটেই নয়।" অর্জুন হেসে ফেলল, "শব্দটা হল জলঢাক্কা। ভোট-তিব্বতিতে একে বলা হত দিচু। 'দি' মানে এই, this, আর 'চু'-এর অর্থ নদী। এই নদীর ধার দিয়েই শুনেছি ভোট-তিব্বতে যাওয়ার রাস্তা ছিল।"

"ইন্টারেস্টিং। এই নদীকে ফলো করলে তিব্বতে যাওয়া যায়? ইদানীং কেউ কি গিয়েছে?"

"জানি না। সম্ভবত না।"

"তা হলে এটা নিয়ে পরে ভাবতে হবে।"

ওরা যখন কথা বলছিল, তখন জলপাইগুড়ির দিক থেকে একটা নীল মারুতি জিপসিকে ছুটে আসতে দেখা গেল। জিপসি যে চালাচ্ছে হয় তার হাত পাকা নয়, অথবা নেশা করে স্টিয়ারিং-এ বসেছে। জিপসিটা প্রচণ্ড গতিতে রাস্তার এপাশ-ওপাশ করতে-করতে ছুটে আসছে। ব্রিজের ওপর উঠেও সেটার ধরন যখন পালটাল না, তখন অর্জুন তার বাইকটাকে ফুটপাতের ওপর তুলে আনার চেষ্টা করল।

একচুলের জন্যে বেঁচে গেল অর্জুনের বাইক। হাওয়ার ধাক্কায় টলে গিয়েছিল অর্জুন, মেজর চিৎকার করে গালাগালি করছিলেন। জিপসিটা কিন্তু কোনও রকম ভ্রূক্ষেপ না করে তেমনই এলোমেলো হয়ে দ্রুত গতিতে এগিয়ে যাচ্ছিল। মেজর চিৎকার করলেন, "ফলো হিম। ওকে ধরে থানায় নিয়ে যেতে হবে।"

মেজরকে পেছনে বসিয়ে বাইক চালাল অর্জুন। গতি বাড়াতেই ওরা তীরের মতো ছুটল। যেহেতু রাস্তার এপাশ ওপাশ মাড়িয়ে জিপসিটা এগোচ্ছে তাই কাছাকাছি পৌঁছতে বেশি দেরি হল না। কিন্তু ওই রাস্তা জুড়ে চলার জন্যেই টপকে যাওয়া যাচ্ছে না। মেজর চিৎকার করলেন থামার জন্যে, অর্জুন হর্ন বাজাল। কিন্তু গাড়ির ড্রাইভারের কোনও ভ্রূক্ষেপ নেই। এবার উলটো দিক থেকে একটা বাস আসছে দেখা যেতেই জিপসিটা আচমকা রাস্তার ডান দিকে ব্রেক কষে দাঁড়িয়ে পড়ল। বাসটা চলে যেতে অর্জুন বাইক নিয়ে এল পাশে। জিপসির একমাত্র আরোহী তখন কালো চশমার আড়াল থেকে তাদের দেখছে।

মেজর সদর্পে এগিয়ে গেলেন, "এ কী রকম গাড়ি চালানো হচ্ছে, অ্যাঁ? ড্রিঙ্ক করেছ নাকি?"

লোকটি কোনও উত্তর দিল না। অর্জুন লক্ষ করল লোকটি আদৌ নেশাগ্রস্ত নয়। গায়ের রং টকটকে ফর্সা, রোগা, ঠোঁটের ওপর ধনুকের মতো কুচকুচে কালো গোঁফ।

"তোমার ঠাকুর্দার নাম কী ?" অদ্ভুত শীতল গলায় প্রশ্নটা এল।

"অ্যাঁ ? মানে ? হোয়াট ইজ দিস ?" মেজরের শরীর এক পা পিছিয়ে গেল।

"আমার সঙ্গে ওই ভাষায় কথা বললে সেই নামটি তোমাকে ভুলে যেতে হবে। এটা অবশ্য দ্বিতীয়বারে। তৃতীয়বারে ঠার্কুদার ছেলের নাম তোমাকে ভুলতে হবে। চতুর্থবারে ...।" গিয়ার চেঞ্জ করল লোকটি, "ডুয়ার্সে এসেছ, জেনে রেখো আমি নিজেকে ছাড়া অন্য কাউকে কৈফিয়ত দিই না।" আচমকা গতি বাড়িয়ে এগিয়ে গেল জিপসি। এবার আর এঁকেবেঁকে নয়, সোজা, মুহূর্তেই চোখের আড়ালে চলে গেল বাঁক নিয়ে।

"বদমাশ, ভিলেন।" মেজর আকাশে মুঠো করা দু' হাত ছুঁড়লেন, "আমাকে ভয় দেখাচ্ছে ? অন্যায় করেও আমার সঙ্গে এই ব্যবহার ! দাঁড়াও দেখাচ্ছি মজা, তোমার মতো পুঁটি মাছকে এই শর্মা তোয়াক্কা করে না। যদি আবার দেখা পাই—।" শূন্যে শব্দগুলো ছুড়ে দিচ্ছিলেন মেজর সশব্দে।

এইসময় একটা অ্যাম্বাসাডার গাড়ি জলপাইগুড়ির দিক থেকে ধীর গতিতে এগিয়ে আসছিল। মেজরের উত্তেজিত চেহারা দেখে উলটো দিকে দাঁড়িয়ে গেল সেটা। গাড়িতে ড্রাইভারের পাশে এক বৃদ্ধ বসে আছেন। বৃদ্ধের আদেশে ড্রাইভার জিজ্ঞেস করল, "কী হয়েছে ?"

মেজর আড়চোখে তাকালেন। তারপর বৃদ্ধ বুঝেই গলা চড়ালেন, "এই ডুয়ার্সে কি জঙ্গলের আইন চলে ? মগের মুল্লুক ? আমার বাপ-ঠার্কুদার নাম ভুলিয়ে দেবে বলল ?"

এবার ওপাশের দরজা খুলে বৃদ্ধ নেমে এলেন, "যিনি বলেছেন, তিনি কি নীল জিপসিতে ছিলেন ?"

"ইয়েস। নীল জিপসি।"

বৃদ্ধ সঙ্গে-সঙ্গে হাতজোড় করলেন, "যদি কোনও তিক্ততা হয়ে থাকে, তা হলে আমি তার জন্যে দুঃখপ্রকাশ করছি। আপনাকে অনুরোধ করব ভুলে যেতে।"

অর্জুন এতক্ষণ নাটকের দর্শকের মতো দেখে যাচ্ছিল। এখন ওই বৃদ্ধের বক্তব্য শোনার পর তার আগ্রহ বাড়ল। সে বৃদ্ধের সামনে এগিয়ে গিয়ে জিজ্ঞেস করল, "আপনার পরিচয় ?"

"আমার নাম হরপ্রসাদ সেন। আপনারা যাঁকে দেখেছেন, তিনি আমাদের ছোটসাহেব। ব্যানার্জি টি গার্ডেনসের পরবর্তী মালিক। আমাদের বড় সাহেব স্বর্গত অশ্বিনী ব্যানার্জি ডুয়ার্সে গোটা চারেক চা বাগানের মালিক ছিলেন। উনি

চলে যাওয়ার পর মিসেস ব্যানার্জিই সব দেখাশোনা করেন। ওঁদের কোনও সন্তান নেই। ছোট সাহেব মিসেস ব্যানার্জির ভাই। মানুষটি খুব খামখেয়ালি। আজ আমাদের একসঙ্গে ফেরার কথা ছিল। কিন্তু উনি আগে চলে এলেন।" বৃদ্ধ বললেন।

"আপনি কী করে আন্দাজ করলেন যে উনি এখানে গোলমাল করেছেন।"

"এর আগে পথে দুটো গোলমাল থামিয়ে এসেছি। আশংকা হল এখানেও করতে পারেন।"

অর্জুন মাথা নাড়ল, "এরকম লোককে তো জেলে পোরা উচিত।"

"তা সম্ভব নয়। ওঁর প্রতাপ-প্রতিপত্তি প্রচুর। তবে আমাদের মালকিন অন্য ধরনের মানুষ। তিনি ভাই-এর ব্যবহার সমর্থন করেন না, আবার তাকে শাসনও করতে পারেন না।"

"আপনারা কোন চা বাগানে যাচ্ছেন ?"

'নিম টি এস্টেট।"

এবার মেজর এগিয়ে এলেন, "শুনুন মশাই, আপনাদের ছোট সাহেব যে অভদ্র ব্যবহার করেছেন তার ফল ওঁকে ভোগ করতে হবে। ওঁকে সামনে এসে ক্ষমা চাইতে হবে।"

"প্লিজ, এ নিয়ে আর জোরাজুরি করব না। এই যে আমি আপনাদের সঙ্গে কথা বলেছি, তা জানতে পারলে উনি চিবিয়ে খাবেন। অবশ্য আমি স্বেচ্ছায় এটা করিনি, মিসেস ব্যানার্জির নির্দেশ আছে বলেই করেছি। তবে ছোট সাহেবকে না ঘাটানোই ভাল।"

"ভদ্রলোকের পুরো নাম কী ?"

"নীল চ্যাটার্জি। ডুয়ার্সে সবাই ওকে নীল বলেই জানে। আচ্ছা নমস্কার।" বৃদ্ধ ফিরে গেলেন গাড়িতে। অ্যাম্বাসাডারটা বেরিয়ে গেল।

মেজর বললেন, "বড়লোকের অপদার্থ ছেলে। চাবকে সোজা করে দিতে হয়।"

অর্জুন আর কথা বাড়াল না। মেজরকে পেছনে বসিয়ে সে স্পিড তুলল। বেশ দেরি হয়ে গেছে। অমলদা হাসিমারা বাজারে অপেক্ষা করবে। তবে যাই হোক, নীল চ্যাটার্জি বেশ ইন্টারেস্টিং চরিত্র। মনে হচ্ছে লোকটার সঙ্গে এ যাত্রায় আবার দেখা হবে।

অপমানিত হয়েছেন বলেই মেজর আর একটাও কথা বলেননি। মন খারাপ হলে মানুষ চুপ করে যায়। ধূপগুড়ি গয়েরকাটা পেরিয়ে বীরপাড়া ছাড়ানোর পর অর্জুন জিজ্ঞেস করল, "আপনার কী হল ?"

"তোমার ব্যবহার দেখলাম।" পেছনে বসা মেজর জবাব দিলেন।

"কী রকম ?"

"লোকটা, আমার পূর্বপুরুষের কথা বলে অপমান করল, আর তুমি সেটা

কান পেতে শুনলে ? আমি তোমার বয়সে হলে রক্তগঙ্গা বইয়ে দিতাম।"

"তাতে জেলে যেতে হত। তা ছাড়া আমি দেখলাম, আপনি বেশ দক্ষ হাতে সিচ্যুয়েশন ট্যাক্‌ল করছিলেন। তাই মাথা গলালাম না।"

"বলছ ? দক্ষ হাতে ! বাংলা ভাষার কোন মাথামুণ্ডু নেই।"

"তার মানে ?" হঠাৎ এমন মন্তব্যে হকচকিয়ে গেল অর্জুন।

"দক্ষ মানে এফিসিয়েন্ট। তাই তো ? আবার শিবের শ্বশুরের নাম দক্ষ। সেই পাজি লোকটার যজ্ঞ নষ্ট করতে শিবকে কী কাণ্ড করতে হয়েছিল। ওই লোকের নাম দক্ষ হয় কী করে ?"

অর্জুন হাসল, "দক্ষ ব্রহ্মার মানসপুত্র। ব্রহ্মার বুড়ো আঙুল থেকে জন্ম বলে ওঁর নাম দক্ষ।"

"তুমি দেখছি পুরানের গল্পগুলো ভাল জানো।"

"না। শুধু 'পৌরাণিক অভিধান' বলে একটা বই পড়েছি। দারুণ ইন্টারেস্টিং। একবার ধরলে আর ছাড়তে পারবেন না। ডান দিকে জলদাপাড়া ফরেস্ট।"

ওরা বাঁক নিচ্ছিল। মেজর তাকালেন, এমন কিছু জঙ্গল নয়। বাঘ সিংহ তো থাকবে না, হাতি, গণ্ডার আছে বলছে। আসলে বাঘ, সিংহ ছাড়া জঙ্গল একেবারেই আলুনি।

ওরা হাসিমারার দিকে এগিয়ে যাচ্ছিল। সুন্দর পিচের নির্জন রাস্তা। পাখি ডাকছে। দু' পাশে জঙ্গল। একটা নদী পড়ল। অর্জুনের মনে পড়ল সেই পাখি শিকারী সুন্দরের কথা। লোকটার চাকরির জন্যে ফরেস্ট অফিসে নিয়ে যেতে হবে। কাছাকাছি যেখানে প্রকৃতীশ বড়ুয়ার মেয়ে পার্বতী বড়ুয়া থাকেন, সেখানে গেলে সুন্দরের ঠিকানা পাওয়া যাবে।

সে বলল, "এই সামনের জঙ্গলের কোথাও এমন একজন ভদ্রমহিলা থাকেন, যাঁর ছবি ছাপা হয়েছে ন্যাশনাল জিওগ্রাফিক-এর মলাটে।"

"তাই নাকি ? কেন ?" মেজর জানতে চাইলেন।

"ডুয়ার্সের হাতিরা তাঁর কথায় ওঠে-বসে। হাতিকে ওঁর মতো আর কেউ চেনে না।"

"দারুণ ব্যাপার ! আলাপ করা যাবে ?" মেজর নড়ে-চড়ে বসলেন।

## ॥ চার ॥

অর্জুন ঘড়ি দেখল। দেরি হয়ে গিয়েছে যথেষ্ট। অপেক্ষা করতে-করতে অমলদা অবশ্যই বিরক্ত হয়ে যাবেন। সে মাথা নেড়ে বলল, "ফেরার সময় যাব। এখানে থাকলে যে-কোনও দিনই আসতে পারি।"

'যাব' এবং 'আসতে পারি' পাশাপাশি দুটো বাক্য ব্যবহার করে নিজেই হেসে

ফেলল অর্জুন। সে একই গতিতে বাইক চালাচ্ছিল। গত বর্ষায় এদিকের যে সমস্ত ব্রিজ ভেঙেছে, তা এখনও সারানো হয়নি। নদীর ওপর বাঁধ তৈরি করে পথ ঘুরিয়ে দেওয়া হয়েছে। সামনের বর্ষায় সব ধুয়ে যাবে, তখন এই এলাকার অবস্থা হবে করুণ। ডান দিকে সুহাসিনী চা-বাগান। বাগানের নামটা পড়া মাত্র বেশ ভাল লাগল। নিপাট বাঙালি নাম ভুটানের গায়ে।

সে মেজরকে বলল, "ওই যে পাহাড় দেখছেন, ওটা ভুটান। ফুন্টশিলিং নামে একটা শহর আছে ওখানে। পারো কিংবা থিম্পু যাওয়ার রাস্তা।"

"তুমি কি পাসপোর্ট নিয়ে এসেছ?"

"ওসব লাগে না। দুই দেশের চুক্তি অনুযায়ী মানুষ এমনিই যাওয়া-আসা করতে পারে।"

"গুড। যাওয়া যাবে তা হলে।"

মন্দিরটাকে বাঁ দিকে রেখে এগোল অর্জুন। মেজর বেশ মজার মানুষ। যে-কোনও নতুন কিছু শোনেন, তাতেই আগ্রহী হয়ে যান। বন্ধনহীন জীবন যাপন করলে বোধ হয় মানুষ এইরকম হয়!

হাসিমারার বাজার এলাকা ছোট। তিন মাথার মোড়ে বাইক থামাতেই মেজর বললেন, "আমাকে ধরতে হবে। বাইকটা হেলিয়ো না।"

"কেন?" অর্জুন অবাক হল।

"কোমর থেকে পা অবশ হয়ে আছে। মনে হচ্ছে ওগুলো আমার নয়।"

অর্জুন বাঁ হাতে বাইকটাকে সামলে ডান হাতে মেজরের হাত ধরল। মাটিতে পা দিয়েই মেজর এমন লটপট করতে লাগলেন যে, দু'পাশের দোকানের মানুষজন শব্দ করে হাসতে লাগল। মেজর ওই অবস্থায় খেপে গেলেন, "হাসির কী আছে, অ্যাঁ? মানুষের দুরবস্থা দেখে কী করে হাসি বের হয়?"

অর্জুন বলল, "ইগনোর করুন। কলার খোসায় পা পিছলে পড়ে গেলেও লোকে হাসে। তবে আপনি ইতিমধ্যেই এখানে পরিচিত হয়ে গেছেন, আর রাগ করলে সেটা পাকা হয়ে যাবে।"

"ও হ্যাঁ, মিস্টার সোম তো বলেছিলেন সাধারণ মানুষ হয়ে থাকতে।" মেজর ততক্ষণে সামান্য বল পেয়েছেন পায়ে, "আসলে কী জানো, আমার শরীরটা এমন, যেখানে যাই সেখানকার মানুষ এক নজর দেখেই মনে রেখে দেয়। নাইনটিন সিক্সটি সেভেনে প্রথম নর্থ পোলে যাই। একটা এস্কিমোর গ্রামে কিছুক্ষণ ছিলাম। নাইনটিন এইট্টি ফাইভে সেখানে যেতেই দেখলাম, অনেকেই আমাকে চিনতে পেরেছে। বুঝতেই পারছ, আমার পক্ষে ছদ্মবেশ ধারণ করা অসম্ভব!"

অর্জুন বলল, "অমলদা ছদ্মবেশের কথা বলেননি, বলেছেন আমরা যে সাধারণ মানুষ—এই ইম্প্রেশন রাখতে। আপনার খিদে পায়নি?"

"খুব। কিন্তু এখানকার দোকানের যা চেহারা তাতে খেতে ভরসা হচ্ছে না ভাই।"

"কেন?"

"ভারতে এলে বাইরের ভাজাভুজি আমি একদম খাই না। তবে রসগোল্লা খাওয়া যেতে পারে।"

অর্জুন কথা বাড়াল না। বিদেশে যাঁরা দীর্ঘকাল আছেন, তাঁদের পক্ষে চট করে ভারতীয় খাবারের সঙ্গে মানিয়ে নেওয়া কঠিন। কোনও উন্নাসিকতা নয়, ওঁদের শরীরের সিস্টেম ভেজাল অথবা পোড়া তেল বরদাস্ত করতে পারে না। বিষ্টুসাহেব এ-ব্যাপারে একটা নিষ্ঠুর উপমা দিয়েছিলেন অনেক কাল আগে। ফুটপাতে যেসব শিশু বড় হয়, তাদের সহ্যশক্তি অনেক বেশি। নোংরা, বাসি খাবার খেলেও কিছু ক্ষতি হয় না তাদের। কারণ সেটাকে অতিক্রম করার শক্তি একটু-একটু করে অর্জন করেছে তারা। কিন্তু যত্ন এবং নিরাপত্তার মধ্যে সমস্ত সুবিধের সঙ্গে যারা বড় হচ্ছে, তারা একদিনও ফুটপাতের শিশুর সঙ্গী হতে পারবে না। আমেরিকান খাবারদাবারের সঙ্গে আমাদের সাধারণ দোকানের খাবারের এতটাই প্রভেদ।

মেজর গোটাচারেক রসগোল্লা খেয়ে বললেন, "অমৃত।"

অর্জুন জিলিপি খেল। ভাজা মিষ্টি খেতে ওর খুব ভাল লাগে। যদিও এখন ভর-দুপুর, এসব খাওয়ার সময় নয়, তবু অমলদাকে ফেলে ভাতের হোটেলের সন্ধানে যাওয়া যায় না।

দাম মিটিয়ে ওরা দেখতে পেল, একটা জিপ তাদের বাইকের পাশে দাঁড়িয়েছে। ড্রাইভার গোছের একজন নীচে নেমে এপাশ-ওপাশ তাকাচ্ছে। পাশের দোকানদার লোকটাকে কিছু বলতে সে এগিয়ে এসে নমস্কার করল, "আপনারা জলপাইগুড়ি থেকে আসছেন?"

"হ্যাঁ।" অর্জুন বোঝার চেষ্টা করল।

"আপনাদের মধ্যে একজনের নাম অর্জুন?"

"হ্যাঁ, ঠিকই।"

"তা হলে আমার সঙ্গে চলুন। সাহেবরা অপেক্ষা করছেন। আমি এক ঘণ্টা আগেও এসেছি।"

"কোথায় যাব? কোন সাহেব?"

"সুহাসিনী বাগানের সাহেব। আপনাদের একজন বোধ হয় আগেই এসে গেছেন।" লোকটা জিপের দিকে এগোল। মেজর বললেন, "এটা কীরকম হল! মিস্টার সোম প্রচারিত হতে নিষেধ করেছিলেন, কিন্তু এখন তো সবাই দেখল। যাক গে, যাবে নাকি?"

"মনে হচ্ছে অমলদাই পাঠিয়েছেন। কাছেই তো বাগানটা। আপনি কি জিপে বসবেন?"

"অবশ্যই।" গটগট করে মেজর জিপের দিকে এগিয়ে গেলেন।

জিপটাকে অনুসরণ করে অর্জুন চা-বাগানের ভেতর একটা সুন্দর বাংলোর সামনে পৌঁছে গেল। খানিক দূরে ফ্যাক্টরির আওয়াজে বোঝা যাচ্ছে এখন কাজের সময়। বাংলোয় ঢোকার সময় যে দরোয়ান গেট খুলেছিল, তাকে দেখতে অনেকটা হিন্দি সিনেমার অনুপম খেরের মতো।

গাড়ির শব্দ পেয়েই সিঁড়ি বেয়ে যে মানুষটি নেমে এলেন তাঁকে অর্জুন চেনে। ইদানীং জলপাইগুড়ির বেশ কিছু অনুষ্ঠানে অতিথি হিসেবে ইনি উপস্থিত হন। ছিপছিপে পেটা শরীরের পঞ্চাশোর্ধ্ব ব্যক্তিটি একসময় পাহাড়ে উঠতেন। ভদ্রলোক হাত তুলে হাসতে-হাসতে বললেন, "ওয়েলকাম, ওয়েলকাম, এই চা-বাগানে আপনাদের পেয়ে আমি খুব গর্বিত। কি অর্জুনবাবু, ভাল আছেন?"

"হ্যাঁ, আপনি?"

"চলে যাচ্ছে ভাই। পাণ্ডববর্জিত হয়ে থাকি, তবু তৃতীয় পাণ্ডবের সান্নিধ্য পাব বলে এখন পুলকিত। আসুন সার, আমি ভানু বন্দ্যোপাধ্যায়।" মেজরের দিকে হাত বাড়িয়ে দিলেন ভদ্রলোক।

"আমি বোধ হয় আপনার নাম শুনেছি। আপনি অভিনেতা?" মেজর বেশ হাসি-হাসি মুখে হাত ঝাঁকালেন।

"না সার! তিনি আমার শ্রদ্ধার মানুষ এবং অনেক বয়স্ক। সেই ভানুবাবু থাকতেন কলকাতায়। তাঁর সঙ্গে আমার নামের মিলের জন্যে প্রথমে সঙ্কোচ বোধ করতাম, এখন করি না। আপনার পরিচয় আমি একটু আগে অমলবাবুর কাছে শুনেছি, আসুন, লাঞ্চ রেডি।"

কাঠের সিঁড়ি বেয়ে ওপরে এসে অর্জুন বুঝল, চা-বাগানের ম্যানেজাররা বেশ আরামেই থাকেন। সুন্দর সাজানো ড্রইংরুমের সোফায় বসে ছিলেন অমল সোম, সামনের গ্লাসে পানীয়, জিজ্ঞেস করলেন, "পথে কোথায় কোথায় নেমেছিলে?"

"আমি বেশি স্পিড নিতে পারিনি; অবশ্য এক জায়গায় একটু সময় নষ্ট হয়েছে।" অর্জুন বলল।

"আপনার শরীরের অবস্থা কেমন মেজর?"

"নামার সময় মনে হচ্ছিল কোমরের নীচটা নেই। হরিব্‌ল রাস্তা।"

"আমি এমনটা হবে আন্দাজ করেছিলাম। হাসিমারায় কিছুক্ষণ অপেক্ষা করতেই ভানুবাবুর কথা মনে এল। কোনও-কোনও মানুষের সহ্যশক্তি সাধারণের চেয়েও বেশি। ভানুবাবুও তেমনই। তারপর এসে যখন জানতে পারলাম ওঁর স্ত্রী চন্দ্রিমা এখন কল্যাণীতে, তখন মনে হল আজকের দিনটায় এখানে জেঁকে বসা যেতে পারে।" অমল সোম হাসলেন।

"এ-কথা চন্দ্রিমা শুনলে দুঃখ পাবে। ও থাকলে আরও বেশি যত্ন করত।" ভানুবাবু প্রতিবাদ করলেন।

"আমি ওঁকে দুঃখ দিতে চাইনি। কিন্তু তিনটে উটকো লোককে উনি কেনই বা যত্ন করতে যাবেন!"

ভানুবাবু মাথা নাড়লেন, তারপর জিজ্ঞেস করলেন, "লাঞ্চের আগে কোনও ড্রিঙ্ক?"

মেজর মাথার ওপর হাত তুললেন, "নো। আমি, যাকে বলে প্রচণ্ড ক্ষুধার্ত, ঠিক তাই।"

টেবিলে বসে খাবারের ব্যবস্থা দেখে চোখ জুড়িয়ে গেল। খানসামা খাবার পরিবেশন করছিল। মেজর খেতে-খেতে 'দারুণ', 'ডিলিসিয়াস', ইত্যাদি শব্দ উচ্চারণ করছিলেন। অমল সোম বললেন, "মেজর, ভানুবাবু এডমন্ড হিলারির সঙ্গে এভারেস্টে ইয়েতিব সন্ধানে গিয়েছিলেন।"

খাওয়া থামিয়ে মেজর কিছুক্ষণ তাকালেন, "বঙ্গ সন্তান হয়ে সাহেবকে বোঝাতে পারলেন, যা-যা দেখতে পাওয়া গেল না—তা নেই বলে ঘোষণা করা ঠিক নয়?"

"আমরা কোনও প্রমাণ পাইনি।"

"আপনারা না পেতে পারেন, আমি পেয়েছি। আমি একবার তেইশ হাজার ফুট উঁচুতে তিন রাত্তিব ছিলাম। প্রচণ্ড তুষার-ঝড়ের জন্যে না পারছিলাম এগোতে, না পিছোতে। আমার সঙ্গী ছিল অস্ট্রেলিয়ার ব্রায়ান নিকলসন। নাম-করা মাউন্টেনিয়ার। তৃতীয় দিনে ব্রায়ানকে টেন্টে রেখে আমি একটু বেরিয়েছিলাম বরফের কন্ডিশন বুঝতে। মিনিট তিনেক গিয়েছি, এমন সময় চিৎকার কানে আসতেই কোনও রকমে ফিরে এলাম টেন্টে। দেখলাম ব্রায়ান অজ্ঞান হয়ে পড়ে আছে। ওর জ্ঞান ফিরতেই ভয়ার্ত গলায় বলল, সেখানে থাকবে না। আমি বেরিয়ে যেতে সে টেন্টের বাইরে পা বাড়িয়ে চারপাশ দেখছিল, এমন সময় কেউ তার মাথায় আঘাত করে। ওকে যে টেনে টেন্টের ভেতর নিয়ে যাওয়া হয়েছে, তার দাগ তখনও স্পষ্ট। অবশ্য টিনফুডের কয়েকটা কৌটো ছাড়া কিছু খোয়া যায়নি। তবে বরফের ওপর আমি সেই পায়ের ছাপ দেখেছিলাম, হিলারি যাকে পাহাড়ি মানুষের পদচিহ্ন বলেছেন। বাট মাই ডিয়ার ফ্রেন্ড, পাহাড়ি মানুষ ওই উচ্চতায় এবং অমন ওয়েদারে কাউকে আঘাত করার জন্যে নিশ্চয়ই ঘুরে বেড়াবে না।" মেজর একটানা বলে গেলেন।

ভানুবাবু চুপচাপ শুনছিলেন। বললেন, "এই ঘটনায় প্রমাণ হচ্ছে না, যে আঘাত করেছিল সে একজন ইয়েতি। হিংস্র প্রাণী নিজের অজান্তেই অস্তিত্ব গোপন করতে পারে না। ব্রায়ানকে সে আঘাত করতে যাবে কেন? আর টিনফুডের ব্যবহার কোনও ইয়েতি জানে, এটাও—।" ভানুবাবু হাসলেন।

"তা হলে ওখানে কে গিয়েছিল ?"

"হ্যাঁ, সেটা রহস্য ! কিন্তু রহস্যের সমাধান হওয়ার আগেই সিদ্ধান্ত নেওয়া যায় না।"

অমল সোম এবার কথা বললেন, "এবার আমার সিদ্ধান্তে আসি। ইয়েতি নেই শুনতে ভাল লাগছে না। আবার একজন ইয়েতিকে বাক্সবন্দি করে চিড়িয়াখানায় নিয়ে আসা হয়েছে ভাবলেও খারাপ লাগে। অতএব ওই রহস্যের সমাধান হওয়ার আগে ইয়েতি যেমন আছে তেমন থাকুক।"

মেজর মাথা নাড়লেন। তারপর বললেন, "মিস্টার ব্যানার্জি, আপনার এখান থেকে নীলগিরির জঙ্গল কতটা দূরে ? গিয়েছেন কখনও ?"

ভানুবাবু মাথা নাড়লেন, "বড়জোর আধঘণ্টা লাগে। কাজেকর্মে যেতে তো হয়ই।"

"ওখানকার কোনও রহস্যের খবর রাখেন ?"

"যেমন ?"

"একটি ফুল আছে। তার গন্ধে যে বিষক্রিয়া হয়, তাতে একজন মানুষ মারা যেতে পারে।"

"হ্যাঁ, এরকম একটা গুজব কানে এসেছে বটে কিন্তু প্রমাণ পাইনি।"

"ফুলটাকে খোঁজার চেষ্টা করেছেন ?"

"না। তার জন্যে ফরেস্ট ডিপার্টমেন্ট রয়েছে।"

অমল সোম বললেন, "মেজর ওই ফুলের সন্ধানে এসেছেন।"

"ইন্টারেস্টিং। আমি এ-ব্যাপারে আপনাকে সাহায্য করতে পারি। নীলগিরির রেঞ্জারসাহেব আমার বিশেষ পরিচিত। আগামীকালই আমরা তাঁর কাছে যেতে পারি। কিন্তু আপনি তো আমেরিকায় থাকেন। নীলগিরির খবরটা কী করে পেলেন ?"

মেজর জবাব না দিয়ে হাসতে লাগলেন এমন ভঙ্গিতে যে, গোপন তথ্য প্রকাশ করবেন না।

অর্জুন জিজ্ঞেস করল, "এদিকের জঙ্গলে জীবজন্তু কীরকম আছে ?"

"আটত্রিশ রকমের প্রাণীর সন্ধান পাওয়া গিয়েছে।"

"মাই গড ! আটত্রিশ ?" মেজর বললেন।

"হ্যাঁ, ভালুকই তিন রকমের, শ্লথ ভালুক, কালো ভালুক আর হগ বিয়ার। এরা খুদি-খুদি ভালুক। আর্কটনিক্স কোলারিস। বাঘ সাত রকমের। সাধারণ বাঘ, চিতাবাঘ, ক্লাউডেড লেপার্ড, এদের বক্সা পাহাড়ে পাওয়া যায়, নিওফেলিস নেবুলোসা, লেপার্ড ক্যাট, জাঙ্গল ক্যাট, নেসার ক্যাট, সিভেট ক্যাট। কেউ-কেউ অবশ্য বিরল হয়ে আসছে। আমার বাগানে মাঝে-মাঝেই চিতার উৎপাত হয়। পাতা তোলার সময় শ্রমিকরা আক্রান্ত হলে ব্যবস্থা নিতে হয়। বাগানের মধ্যে আমাকে ফাঁদ পাততে হয়েছে। গত রাতেই সেই ফাঁদে একটা

প্রমাণ সাইজের চিতাবাঘ ধরা পড়েছে। ফরেস্ট ডিপার্টমেন্টকে খবর দিয়েছি, তারা এসে সাহেবকে নিয়ে যাবেন।”

খাওয়াদাওয়া হয়ে গেলে বাইরের ঘরে এসে অর্জুনের মনে পড়ল। সে জিজ্ঞেস করল, “আচ্ছা, ব্যানার্জি টি গার্ডেন্সটা কোথায় ?”

“নীলগিরির ওপাশে।” ভানুবাবু জবাব দিলেন।

সঙ্গে-সঙ্গে মেজর উত্তেজিত গলায় বললেন, “আপনি কি নীল চ্যাটার্জিকে চেনেন ?”

ভানুবাবু অবাক হয়ে তাকালেন, “সর্বনাশ ! নীলকে আপনারা চিনলেন কী করে ? বিশেষ করে আপনার তো ওকে চেনার কথাই নয় !”

অমল সোম জিজ্ঞেস করলেন, “লোকটা কে ?”

“ওই ব্যানার্জি টি কোম্পানির ভবিষ্যৎ মালিক। মিসেস ব্যানার্জির ভাই। কিন্তু এটাই ওর একমাত্র পরিচয় নয়। ডুয়ার্সের এই তল্লাটে এমন কেউ নেই, যে ওকে ভয় না পায়। ওর মন বলে কোনও বস্তু নেই।”

## ॥ পাঁচ ॥

সাধারণত একজন টি প্ল্যান্টার আর একজন সমশ্রেণীর মানুষ সম্পর্কে কটু কথা বলেন না। ডুয়ার্স দার্জিলিং এবং আসামে যে-ক'টি চা বাগান আছে, তার মালিক ম্যানেজারের খবর প্রত্যেকের কম-বেশি জানা। একজন ভাল ম্যানেজার টানা একই বাগানে দীর্ঘকাল চাকরি করেছেন এমনটা অবশ্য খুব বেশি দেখা যায় না। যিনি ভাল কাজ জানেন, তাঁকে অন্য কোম্পানি বেশি মাইনে দিয়ে নিয়ে যায়। তাই কেউ চট করে অন্য বাগান সম্পর্কে মন্তব্য করে জনপ্রিয়তা হারাতে চায় না। ভানু বন্দ্যোপাধ্যায়ের ম্যানেজার হিসেবে সুনাম প্রচুর এবং সেইসঙ্গে ভদ্রলোক বলেও স্বীকৃত। তাই ব্যানার্জি টি এস্টেট সম্পর্কে তিনি আর মুখ খুললেন না। বললেন, “এবার আপনাদের বিশ্রাম নেওয়া উচিত। আমার পাশের বাংলোয় সব ব্যবস্থা রয়েছে, চলুন ওখানে।”

অর্জুনের নীল-সম্পর্কিত কথাবার্তা চালিয়ে যেতে আগ্রহ ছিল। তার মনে পড়ল শিল্পসমিতি পাড়ার বরেন ঘোষালের ছোট ভাই ওই একই রকম বেপরোয়া গতিতে মারুতি চালায়। নীলের সঙ্গে ওর এত মিল কী করে হয় ? চা-বাগান এলাকায় মালিক এবং সেইসঙ্গে ম্যানেজারই সব ছিল এতকাল। দিন বদলালেও যা কর্তৃত্ব থেকে গেছে, তাতে নীলের পক্ষে নিজের এলাকায় যা করা সম্ভব, তা বরেন ঘোষালের ভাইয়ের পক্ষে জলপাইগুড়ি শহরে কী করে সম্ভব হচ্ছে ?

ওরা যে বাংলোয় গেল, সেটি কাঠের এবং বিশাল। সমস্ত আধুনিক ব্যবস্থা আছে। দোতলার বিরাট বারান্দায় চা-বাগানের দিকে মুখ করে চেয়ার টেবিল

পাতা। তার সামনে সিলিং-এ একটা প্রমাণ সাইজের মৌচাক ঝুলছে। মৌমাছিদের ভিড়ে সেটা টসটস করছে। অর্জুন জিজ্ঞেস করল, "ওরা কামড়ায় না ?"

ভানু ব্যানার্জি হাসলেন, "না। আমাদের খুব বন্ধু ওরা। তবে বিরক্ত করলে একটু-আধটু হুল ফুটিয়ে দিলেও দিতে পারে। প্রত্যেক বছর ওরা এখানে চাক বাঁধে।"

"আপনারা মধু পান ?"

"ইচ্ছে করলেই পেতে পারি, কিন্তু এই চাক ভাঙা হয় না। মধু শেষ হলে ওরা নিজেরাই উড়ে যায়, তখন চাক শূন্য। ওরা বোধ হয় সেটা জানে আর তাই আমাদের বন্ধু ভাবে।"

মেজর বললেন, "ইন্ডিয়ান মৌমাছিদের হুলে তেমন বিষ থাকে না হে।"

অর্জুন জিজ্ঞেস করল, "কোন মৌমাছি বেশি বিষাক্ত ?"

অমল সোম হেসে ফেললেন, "তুমি কী হে! কবিরা মৌমাছি নিয়ে কত সুন্দর কবিতা, গান লেখেন, আর তুমি তাদের বিষাক্ত বলছ ? হুল ওদের আত্মরক্ষার একটা অস্ত্র মাত্র, কিন্তু ওরা বিষাক্ত হবে কেন ? নিজেদের মধ্যে কী সুন্দর ভাব দ্যাখো তো, শত-শত মৌমাছি কী চমৎকার একসঙ্গে আছে। আমরা সেটা ভাবতে পারি না। চলুন, ঘরে যাই।"

মৌমাছিদের সম্মিলিত আওয়াজ অদ্ভুত ভারী সুর তুলছিল। অর্জুন দেখল, বেশ কিছু মরা মৌমাছি নীচে পড়ে আছে। ওরা নিশ্চয়ই অসুস্থ অথবা বৃদ্ধ হয়ে মারা গিয়েছে, নিজেরা তো মারামারি করে না।

ভানু ব্যানার্জি অমল সোমকে একটি ঘরে নিয়ে গিয়েছিলেন। মেজর মৌমাছির চাকের নীচে চলে গেলেন। তাঁর মাথার ঠিক দু' হাত উঁচুতে চাকের শেষ। ওপর দিকে তাকাতেই কিছু একটা তাঁর নাকের ডগায় পড়ল। সেটা আঙুলে তুলে দেখে নিয়ে জিভে ঘষলেন মেজর। তাঁর চোখ বন্ধ হয়ে গেল, "ডিলিসিয়াস! ভারী মধুর মধু।" তারপরেই সচেতন হয়ে বললেন, "সুহাসিনী বাগান থেকে নীলগিরির জঙ্গল খুব বেশি দূরে নয়, উনি তাই বললেন তো ?"

"হ্যাঁ।" অর্জুন মাথা নাড়ল।

"তা হলেও এই মৌমাছিগুলো কাছাকাছি থেকেই মধু সংগ্রহ করছে। যদি সেই বিষাক্ত ফুলের মধু ওরা আনত, তা হলে এতক্ষণে আমার মৃতদেহ দেখতে পেতে তোমরা।"

অর্জুন মাথা নাড়ল, "মৌমাছিরা সেই ফুলের কাছে গেলে গন্ধেই মারা যাবে, মধু নিয়ে আসবে কী করে ? তা ছাড়া সেই সব ফুলে মধু নাও থাকতে পারে।"

"কারেক্ট। তবে প্রকৃতির ব্যাপার তো, মৌমাছিরা নিশ্বাস বন্ধ করেও ফুলের বুকে ঢুকে পড়তে পারে। তবে ওই মধু সেই সব ফুলের নয়।" বলতে বলতে চাকের নীচ থেকে সরে এলেন মেজর। কয়েকটা মৌমাছি ওই সময়ে তাঁর

কাঁধ-মাথায় এসে বসেছিল, চলে আসামাত্র তারা উড়ে গেল।

দুটো ঘর। একটায় অমলদা, অন্যটিতে মেজরের সঙ্গে অর্জুন। অমলদা বললেন, "দেখছি, ওঁদের ভাব বেশি, একসঙ্গে থাকলে অনেক গল্প করতে পারবেন।" আসলে অমলদা একা থাকতে বেশি পছন্দ করেন, তা চমৎকার ঘুরিয়ে বললেন।

দ্বিতীয় ঘরে ঢুকে মেজর প্রথমেই বললেন, "হুম, ব্রিটিশ কালচার।"

"তার মানে?" অর্জুন ব্যাগ রাখছিল।

"ফুটবল খেলার মাঠের মতো বেডরুম, বাথরুমটায় না গিয়েও বলতে পারি হাডুডু খেলা যাবে। সঙ্গে নিশ্চয়ই সাজগোজ করার ঘর আছে। দ্যাখো গিয়ে।"

অর্জুন দেখল এবং মিলে গেল মেজরের অনুমান। ভানু ব্যানার্জি এসে দাঁড়িয়ে ছিলেন দরজায়, "এদেশে চা-বাগানের চর্চা ব্রিটিশরাই শুরু করেছিল, তাই ওদের প্রভাব সর্বত্র থাকবেই। আচ্ছা, আমাকে এখন কাজে যেতে হচ্ছে, কোনও দরকার নেই তো?"

মেজর বললেন, "নাথিং। পেট ভর্তি খাওয়ার পর ভাল বিছানা পাচ্ছি, আর কিসের দরকার?"

অর্জুন বলল, "বাঘটাকে দেখা যাবে?"

ভানু ব্যানার্জি মাথা নাড়লেন, "নিশ্চয়ই। ঠিক আছে, আমি আধঘণ্টা বাদে একটা জিপসি পাঠিয়ে দিচ্ছি, ওটা নিয়ে যেখানে ইচ্ছে সেখানে যেতে পারেন। ড্রাইভার ছেলেটি বেশ ওস্তাদ।"

ভানু ব্যানার্জির পায়ের শব্দ কাঠের সিঁড়ি থেকে মিলিয়ে যাওয়ার আগেই মেজর বিছানায় শরীর এলিয়ে দিয়ে বললেন, "আজকাল টের পাই, বুঝলে, বয়স হচ্ছে একটু-একটু করে। এখন শুতে পেলে আর কিছুর দরকার হয় না, আবার বেশিক্ষণ শোওয়াও যায় না। যন্ত্রণা। আধ ঘণ্টা পর ডেকে দিয়ো, সঙ্গে যাব, তাই চেঞ্জ করলাম না।"

কথা শেষ হওয়ামাত্র নাক ডাকতে লাগল মেজরের। একটা মানুষ কতটা ভাগ্যবান হলে এমন সহজে ঘুমাতে পারে এবং অন্যের ঘুম নষ্ট করে অনায়াসে, তা মেজরকে না দেখলে বোঝা যাবে না। অর্জুন বাইরে বেরিয়ে চেয়ারে বসে মৌচাকের দিকে তাকাল। মোটা-মোটা মৌমাছিরা জানালা দিয়ে উড়ে এসে চাকের গায়ে সেঁটে যাচ্ছে। পাশের গাছগাছালিতে পাখি ডাকছে। পৃথিবীটা কী সুন্দর এখানে!

অমলদা কিছু বললে সে আজ পর্যন্ত অবাধ্য হয়নি। সেই কারণে বলামাত্র এখানে চলে এসেছে। এখানে আসার কারণ হিসেবে সেই ফুলটার হদিস জানার কথা বলা হয়েছে, যার বুকের গন্ধে বিষ আছে। কিন্তু এ-ধরনের ফুল থাকলে এত দিন নাম শোনা যায়নি কেন? জঙ্গল যতই বড় হোক, ফরেস্ট

ডিপার্টমেন্ট থেকে তো সঙ্গে-সঙ্গে এলাকাটা ঘিরে ফেলে ফুলের গাছগুলো নষ্ট করে দেবে। তা দিচ্ছে না কেন ? যদি ধরে নেওয়া যায় ফরেস্ট ডিপার্টমেন্ট ব্যাপারটা জানে না, তা হলে তো আরও অবিশ্বাস্য হবে। যেখানে বিষ ছড়াচ্ছে সেখানে কেউ জানে না, আর বিদেশের কাগজে সে-সম্পর্কে বিস্তারিত তথ্য ছাপা হচ্ছে ? অবশ্য অমলদা যেখানে আছেন, সেখানে তার মাথা ঘামানোর কোনও দরকার নেই। অর্জুন ঠিক করল সে নিজেকে একজন টুরিস্ট ছাড়া কিছু ভাববে না। এ যাত্রায় নিছকই বেড়াতে আসা, এইভাবেই উপভোগ করবে। হঠাৎ ওর নজর গেল মৌমাছির চাকটার ওপর। চাকের নীচের দিকের একটা অংশ আচমকা ঝুলে পড়েছে। এমনভাবে ঝুলছে যে, নীচে পড়ে যাওয়া অনিবার্য। সঙ্গে-সঙ্গে একদঙ্গল মৌমাছি ওপরের অংশ থেকে উড়ে এসে ঘিরে ফেলল জায়গাটাকে। তারপর ধীরে-ধীরে আবার আগের আকারে নিয়ে গেল ওরা। অর্জুন মুগ্ধ হয়ে দৃশ্যটি দেখল। দুর্ঘটনা ঘটতে যাচ্ছে এ খবর ওরা কী করে পেল এবং সবাই একসঙ্গে ঝাঁপিয়ে পড়ার অভ্যেস কেমন করে তৈরি হল, তা নিয়ে ভাবতে গেলে কোনও থই পাওয়া যাবে না। শুধু এই শিক্ষা যদি মানুষেরা পেত !

অমলদা শুয়ে-শুয়ে বই পড়ছিলেন। সি এইচ স্টকলির লেখা 'স্টকিং ইন দ্য হিমালয়াজ অ্যান্ড নর্দার্ন ইন্ডিয়া।' খাঁচায় আটকানো চিতা বাঘ দেখার চেয়ে সেই বই পড়া নাকি বেশি সুখের, তাই তিনি গেলেন না। প্রায় নতুন জিপসিতে অর্জুন আর মেজর বসে পড়ল।

ড্রাইভারের নাম বৃন্দাবন। বয়স তিরিশের নীচে। কথা বলার জন্যে মুখিয়ে ছিল। ফ্যাক্টরি এলাকা ছাড়িয়ে চা-বাগানের মধ্যে ঢুকেই বলল, "সার, এর আগে চিতাবাঘের গায়ে হাত দিয়েছেন ?"

মেজর মাথা নাড়লেন, "চিতাবাঘ কি বাড়ির কুকুর যে, গায়ে হাত বোলাব ?"

"আমি বুলিয়েছি সার। আসলে খাঁচাটা ছোট তো, পেছন থেকে গায়ে হাত দিলে বাঘটা কিছু বলতে পারে না। এটা একদম খাঁটি চিতা।"

দূর থেকেই জায়গাটা বোঝা গেল। বেশ কিছু আদিবাসী মানুষ ভিড় করে আছে। জিপসি দেখে তারা একটু সরে দাঁড়াল। বৃন্দাবন তাঁদের নিয়ে এল খাঁচার সামনে। ফুট দশেক লম্বা, পাঁচ ফুট চওড়া একটা মজবুত খাঁচা জঙ্গলের মধ্যে এমনভাবে লুকিয়ে রাখা আছে যে, চট করে বোঝা যায় না। চিতাবাঘটি প্রমাণ সাইজের। দুটো থাবা সামনে রেখে চুপচাপ বসে মানুষ দেখছে। পাশে একটা ছাগলের অবশিষ্ট অংশ পড়ে আছে। ওই ছাগলটাকে টোপ হিসেবে ব্যবহার করা হয়েছিল।

মেজর একটু ঝুঁকে এগোতেই চিতাবাঘটা চট করে সোজা হওয়ার চেষ্টা করল এবং সেইসঙ্গে চাপা গর্জন করে উঠল। মেজর হকচকিয়ে গিয়ে দু' পা পিছিয়ে এসে বললেন, "কী ব্যাপার !"

চিতা থাবা তুলে সামনের বন্ধ দরজায় আঘাত করল। চারপাশের দর্শকরা এতে খুব মজা পেল। এতক্ষণ জন্তুটা চুপচাপ বসে থাকায় তাদের আনন্দ হচ্ছিল না। বাঘটাকে খোঁচানো নিষেধ, তাই তারা ধৈর্য ধরে বসে ছিল। মেজরকে দেখে বাঘের প্রতিক্রিয়া হওয়ায় তারা উৎসাহিত হয়ে মেজরকে অনুরোধ করতে লাগল আবার খাঁচার সামনে এগিয়ে যেতে।

মেজর গম্ভীর মুখে দেখলেন লোকগুলোকে। তারপর অর্জুনকে জিজ্ঞেস করলেন, "ওরা আমাকে কী মনে করছে? ক্লাউন? দেব নাকি তিম্পেনির ধমক?"

"সে জিনিসটা কী?"

"তিম্পেনির ঢাকের নাম শোনোনি? আফ্রিকায় খুব জনপ্রিয়। সেই ঢাক বাজলে জঙ্গলে-জঙ্গলে খবর ছড়িয়ে যায়। ওই ঢাক থেকেই আমার ধমক।"

"কিন্তু বাঘটা আপনাকে দেখে খেপে যাচ্ছে কেন বলুন তো?"

"খেপে যাচ্ছে? কোথায়? আবার সেই একই ভুল। গর্জন শুনেই মনে করলে খেপে যাচ্ছে? জন্তু-জানোয়ারের ল্যাঙ্গুয়েজ বোঝার চেষ্টা করো। ও আমার সাহায্য চাইছে।" মেজর বৃন্দাবনের দিকে তাকালেন, "ওকে ফরেস্ট ডিপার্টমেন্ট থেকে কখন নিয়ে যাবে?"

"আজই নিয়ে যাওয়ার কথা।"

"এই এলাকায় আর কোনও বাঘ আছে?"

"আরও দুটো আছে।"

"তারা নিশ্চয়ই এর ধরা পড়ার কথা জেনে গেছে। এই খাঁচায় আর নতুন বাঘ ধরা পড়বে না। বড়সাহেবকে বলো এটাকে ছেড়ে দিতে।"

"ওকে ছেড়ে দিলে কুলিরা খেপে যাবে। গত সপ্তাহেই একটা বাঘ দু-দুটো গোরু মেরেছে। এখন বাগানের সবাই বাঘের ওপর খুব রেগে আছে। ওকে ছাড়া চলবে না।" বৃন্দাবন মাথা নাড়ল।

"তা হলে এখান থেকে বেরিয়ে চলো। বাঘটাব অসহায় অবস্থা দেখতে আমার ভাল লাগছে না।"

ওরা জিপসিতে বসতেই চিতা ডেকে উঠল। মেজরের চলে যাওয়া যেন বেচারা পছন্দ করছে না, এরকম মনে হচ্ছিল। বৃন্দাবন হেসে বলল, "আপনাকে ওর মনে হয় পছন্দ হয়েছে।"

মেজর অন্যদিকে মুখ ফিরিয়ে নিলেন।

খানিকটা যাওয়ার পর অর্জুন জিজ্ঞেস করল, "আমরা একটু আশেপাশে ঘুরে আসতে চাই।"

"বলুন সার, কোথায় যাবেন?"

"সুহাসিনী বাগানের কাছেই কোনও জঙ্গলে পার্বতী বড়ুয়া নামে একজন বিখ্যাত মহিলা থাকেন।"

কথা শেষ করতে দিল না বৃন্দাবন, "বুঝেছি। পার্বতীদি কি এখন এদিকে আছেন ? চলুন, ঘুরে আসি। বেশি দূরে তো নয়।"

মেজর জিজ্ঞেস করলেন, "সেই লেডি উইদ অ্যান এলিফ্যান্ট ?"

"আমি যা শুনেছি, তা ঠিক হলে কম বলা হল। উনি গৌরীপুরের রাজ পরিবারের মেয়ে। ওঁর বাবার নাম ছিল প্রকৃতীশ বড়ুয়া।" অর্জুনকে কথা শেষ করতে দিল না বৃন্দাবন, "লালজি, ওঁকে লালজি বললে সবাই চিনত। একদম বুড়ো বয়সেও হাতি নিয়ে ঘুরতেন।"

"বড়ুয়া টাইটেল তো অসমের মানুষের হয় ?"

"গৌরীপুর অসমেরই। তবে প্রকৃতীশ বড়ুয়ার দাদা ছিলেন বাঙালির গর্ব। আমাদের বাংলা সিনেমার প্রথম দিকে যাঁর অবদান চিরস্মরণীয়, সেই প্রমথেশ বড়ুয়ার ছবি নিশ্চয়ই আপনি দেখেছেন। আমি একটা ছবি দেখেছি, 'মুক্তি'।" অর্জুন বলল।

"মাই গড। আমার ফেভারিট হিরো ছিল হে। ওঁকে নকল করে একসময় আমি শার্ট বানাতাম, বড়ুয়া' কলার। রাজকুমার ছিলেন। আচ্ছা! ইন্টারেস্টিং। ওঁর ভাইঝি পার্বতী বড়ুয়া ?" মেজরকে এতক্ষণে বেশ উৎফুল্ল দেখাল। পিচের রাস্তায় গাড়ি ওঠামাত্র পঙ্কজ মল্লিককে নকল করে গাওয়ার চেষ্টা করলেন, "দিনের শেষে ঘুমের দেশে...।"

একটা ভাঙা ব্রিজের পাশ দিয়ে জিপসি নেমে গেল, ঝোরাতে এখন জল নেই। তারপর কাঁচা পথ ধরে এগোতে লাগল দুলতে-দুলতে। গাড়ির পেছনে ধুলোর ঝড় উঠেছে। এখন বিকেল, তবে সন্ধে নামতে কিছুটা সময় বাকি। মিনিট পাঁচেক যাওয়ার পর ওরা নীচের মাঠে একটা কাঠের বাড়ি দেখতে পেল। বৃন্দাবন বলল, "যাক, পার্বতীদিদি আছে।"

"কী করে বুঝলে ?" মেজর জানতে চাইলেন।

"ওপাশে দেখুন, দুটো হাতি দাঁড়িয়ে আছে।"

জিপসির আওয়াজ পেয়ে গাছের তলায় দাঁড়ানো হাতি দুটো কান খাড়া করল। একজন কয়েক পা এগিয়ে এসে থমকে দাঁড়াল। বাড়িটার কাছে এসে নিরাপদ দূরত্বে থেকে হর্ন বাজাতে লাগল বৃন্দাবন। খুব সাধারণ হালকা কাঠের বাড়ি। কোনও রকম জাঁকজমক নেই। তার দোতলার বারান্দায় একটি শীর্ণ শরীর দেখা গেল। বৃন্দাবন গাড়ি থেকে নেমে চিৎকার করল, "সাহেবের বন্ধুরা এসেছেন আপনার সঙ্গে দেখা করতে। নিয়ে আসব ?"

মহিলা হাত নেড়ে আসতে বললেন। মেজর ফিসফিস করলেন, "এই সেই লেডি, আই মিন রাজকুমারী ?" অর্জুন জবাব দিল না।

ততক্ষণে মহিলা নীচে নেমে এসেছেন। ওরা নেমে এগিয়ে গেল। ফরসা, ছিপছিপে, রোগা বলাই ভাল, আটপৌরে চেহারার তিরিশের কাছাকাছি মহিলা তখন হাতজোড় করে দাঁড়িয়ে আছেন। কাছাকাছি হতেই বললেন, "আসুন।

আপনারা ভানুদার বন্ধু যখন, তখন আমারও দাদা।"

কল্পনার সঙ্গে বাস্তবের সংঘাত প্রায়ই হয়, কিন্তু তাই বলে এইরকম ? অর্জুন ভেবেছিল এই পার্বতী বড়ুয়া হান্টারওয়ালী টাইপের কেউ হবেন, কিন্তু আটপৌরে শাড়ি পরা মহিলাকে দেখে দিদি ছাড়া কিছু ভাবা যায় না ! এঁরই ছবি 'ন্যাশনাল জিওগ্রাফি'-র মলাটে ছাপা হয়েছে ?

খুব যত্ন করে পার্বতী ওদের দোতলার বারান্দায় নিয়ে এলেন। কয়েকটা বেতের চেয়ার আছে সেখানে। বৃন্দাবন নীচে রইল। পার্বতী জিজ্ঞেস করল, "চা খাবেন ? লেবু দিয়ে দেব, দুধ-চা দিতে পারব না। না কি কফি ?"

মেজর চারপাশে তাকাচ্ছিলেন। এই জঙ্গলের মধ্যে একজন মহিলা এভাবে একা থাকতে পারেন, তা যেন বিশ্বাস করতে কষ্ট হচ্ছিল। অর্জুন জিজ্ঞেস করল, "চা কি আপনি করবেন ?"

"না, না। লেবু চা বলি, অ্যাঁ ?" তারপর বারান্দার এক কোণে গিয়ে নীচের দিকে মুখ করে কাউকে চা তৈরির নির্দেশ দিলেন। মেজর বললেন, "অদ্ভুত !"

ফিরে এসে পার্বতী জিজ্ঞেস করলেন, "কে অদ্ভুত ?"

"আপনি এখানে একা থাকেন, ভাবতেই পারছি না !"

"অসুবিধে কোথায় ?" পার্বতী হাসলেন।

"আপনার ভয় লাগে না ?"

পার্বতী মাথা নেড়ে আঙুল তুলে দেখালেন, "ওরা আছে। জঙ্গলের দেবতা। ওরা সঙ্গে থাকলে আমি যমকেও ভয় পাই না।"

## ॥ ছয় ॥

দুটো হাতিকে সঙ্গী করে একজন মহিলা এমন নির্জন জঙ্গলে আছেন এবং তিনি নিজেকে বাঙালি ভাবেন। যদিও ওঁর কাজের মহিলা এখানে আছেন, কিন্তু সেই বৃদ্ধার থাকা আর না-থাকা একই। মেজর খুব নরম গলায় জিজ্ঞেস করলেন, "আপনার অসুবিধে হয় না ?"

"না। কিসের অসুবিধে ? সবই তো আছে এখানে। নিজের নলকূপ, ইলেকট্রিক আনিয়েছি খুব লড়াই করে। খাই-দাই, বংশী বাজাই। অবশ্য প্রায়ই বেরিয়ে যেতে হয় এ-জঙ্গল সে-জঙ্গল। এখানে আর থাকি কতদিন ! এই মাসি থাকে। এদিকের মানুষ, সাহস খুব।"

পার্বতী বললেন, "আসুন, কাজের কথা বলি। এত কষ্ট করে এখানে এলেন কেন ?"

মেজর বললেন, "বিদেশের একটা কাগজে পড়েছি, এদিকের জঙ্গলে নাকি এখন এক ধরনের ফুল ফোটে, যার গন্ধ নাকে গেলে বড় জন্তুও মারা যায়। আসলে আমি একজন অভিযাত্রী। পৃথিবীর নানা প্রান্ত ঘুরেছি। অভিযান

করেছি মেরুতেও। খবরটা পেয়ে স্থির থাকতে পারলাম না।"

"ফুলটাকে পেয়েছেন ?"

"আমরা আজই জলপাইগুড়ি থেকে এখানে এসেছি।"

"কী জানি বাবা। এতকাল এখানে পড়ে আছি, কোনও দিন তো শুনলাম না এমন ফুলের কথা !"

"আপনিও শোনেননি ?" মেজর যেন অবিশ্বাস করলেন।

"না। কাগজে ওরকম উলটোপালটা কথা খুব লেখে। এই যেমন আমাকে নিয়ে বিদেশের কাগজ লিখল আমি নাকি ম্যাজিক জানি, তাই হাতিরা আমার কথা শোনে। একটা কাগজ লিখল আমি নাকি কুইন অব ফরেস্ট। ভাবুন ! কিন্তু আমার কাছে কেন ?"

একটু আগে, যখন পরিচয় হয়েছিল, তখন পার্বতী অর্জুনের দিকে কিছুটা অবাক হয়ে তাকিয়ে ছিলেন। সে সত্যসন্ধান করে, জানার পরেও কিছু বলেননি। অর্জুন এতক্ষণ চুপচাপ শুনছিল। এবার বলল, 'আমি আপনার কথা খুব শুনেছি। আপনাকে দেখার আগ্রহ ছিল। বুদ্ধদেব গুহর লেখায় আপনার বাবার কথাও পড়েছি। এত কাছাকাছি যখন এলাম, তখন ঠিক করলাম আলাপ করতে হবে।"

এই সময় দুটো প্লেটে গরম-গরম হালুয়া এসে গেল। পার্বতী একটা বেতের টুলে ডিশদুটো রেখে বললেন, "নিন, খেয়ে নিন।"

মেজর তাকালেন, "সুজি ? মিষ্টি দেওয়া ?"

"আপনার মিষ্টি খাওয়া বারণ ?"

"হ্যাঁ, মানে, রক্তে চিনির পরিমাণ বাড়ছে।"

"বাড়ুক। আপনাকে একটা টোটকা দিচ্ছি। সপ্তাহে দু' দিন বাজার থেকে একটা ছোট চারাপোনা কিনে আন৻ ,ন। মাছটা যেন জ্যান্ত হয়। ওর পিত্তিটা ঠিকঠাক বের করে পাকা কলার ভেতর ঢুকিয়ে খেয়ে নেবেন। সুগার বেশি থাকলে একদিন অন্তর খেতে হবে। দেখবেন অসুখটা আর শরীরে নেই। খান।"

মেজর অর্জুনের দিকে তাকিয়ে জিজ্ঞেস করলেন, "চারাপোনা মানে ?"

অর্জুন বলল, "রুই-মৃগেলের বাচ্চা। আপনাকে বাজারে নিয়ে গিয়ে দেখিয়ে দেব।"

ওরা সুজির প্লেটে হাত দিল। এক চামচ মুখে পুরে মেজর বললেন, "ডিলিসিয়াস।"

অর্জুন জিজ্ঞেস করল, "হাতির সঙ্গে আপনার সম্পর্ক কত দিনের ?"

"ছ' মাস বয়স থেকে। বাবার কোলে চেপে জঙ্গলে-জঙ্গলে ঘুরতাম। আমি যা জেনেছি, তা বাবার কাছ থেকেই পাওয়া। ওঁকে সরকার খুব সম্মান করত, উপদেষ্টা করে রেখেছিল। তখন আবহাওয়া অন্যরকম ছিল। এখন

বেশির ভাগ মানুষ দায়িত্বহীন। জঙ্গলকে না ভালবেসে ফরেস্টের চাকরি করে। এই কিছু দিন আগে রাত্তিরবেলায় জিপ এল আমার কাছে। শুনলাম মাদারিহাট জঙ্গলে একটা হাতি খুব অসুস্থ হয়ে পড়েছে। গেলাম। সারা রাত থেকে হাতিটাকে সুস্থ করে তুললাম। এর পরে কী-কী করতে হবে, বলে এলাম। কিন্তু নিশ্চয়ই তা করেনি। পরে খবর পেলাম বেচারা মরে গেছে। এসব দেখলে মন খারাপ হয়ে যায়।"

"আমি শুনেছি ভুটান থেকে একদল মানুষ আসে হাতি ধরার জন্যে।"

"হ্যাঁ। ওরা আমার বাবার আমল থেকে আসে। বছরে দু'-তিন মাস। অদ্ভুত ধৈর্য। সরকার যে-ক'টা বাচ্চা হাতি চান, ত: আমি ওদের নিয়ে ধরে দিই। যে টাকা পাওয়া যায়, তার অনেকটাই ওদের দিয়ে দিই। জীবন বিপন্ন করে রোজগার করতে হয়।"

"বিপন্ন বলছেন কেন ?"

"যে-কোনও মুহূর্তেই, একটু অসতর্ক হলে প্রাণ যাবে বনের হাতির পায়ে।"

"আপনার কথা সেই হাতি শুনবে না ?"

"শোনে কখনও ? যে মা জানছে তার বাচ্চাকে আমি নিতে এসেছি, সে কখনও আমাকে পছন্দ করবে ? কক্ষনো না। সে অনেক গল্প। নিন, চা খান।"

চা এসেছিল। কাপে চুমুক দিয়ে অর্জুন জিজ্ঞেস করল, "আপনি সুন্দরকে চেনেন ?"

"কোন সুন্দর ?"

"কাছাকাছি কোনও গ্রামে থাকে। জঙ্গলে ঘুরে ঘুরে পাখি ধরে।"

পার্বতীর মুখ আচমকা কঠিন হয়ে গেল, "ওকে আপনি চিনলেন কী করে ?"

"দু' দিন আগে ওকে দেখেছি জলপাইগুড়িতে। অদ্ভুত ধরনের পাখি খাঁচায় করে নিয়ে গিয়েছিল বিক্রি করতে। আমি ওকে পুলিশে দিতে চেয়েছিলাম। শেষ পর্যন্ত ও কথা দিয়েছে, চাকরি পেলে আর পাখি চুরি করবে না। আমার সঙ্গে ডি এফ ও-র কথা হয়েছে। তাই ওর খোঁজ করছি।" অর্জুন বলল।

"আপনি কি মনে করেন চাকরি পেলে সুন্দর পালটে যাবে ?"

"ও শপথ করে তাই বলেছে।"

"কী জানি! তবে আজকাল বিশ্বাস করতে কষ্ট হয়। লোকটা একটা ক্রিমিন্যাল। প্রথম-প্রথম টিয়া, ময়না ধরত। সংসারী মানুষের শখ মেটাতে ওই সব পাখিদের খাঁচায় ঢুকতে হত। তারপর কানে এল সুন্দর আর টিয়া, ময়না ধরে না। ও ধরছে হিল প্যার্ট্রিজ, লেসার ফ্লোরিকান অথবা রিটার্ন। আমি অনেক বলেছি, কিন্তু কানে তোলেনি। শুনেছি, মাঝে-মাঝেই ওর কাছে গাড়ি চালিয়ে লোকজন আসে। কী বলে তা জানি না, কিন্তু অবস্থা ফিরে যাচ্ছে সুন্দরের। ওই সব পাখি ধরার জন্যে ওর যেমন শাস্তি হওয়া উচিত, তেমনই

যারা ওর কাছে পাখিগুলো কেনে, তাদেরও জেলে পাঠানো দরকার।"

"সুন্দর রায় কোথায় থাকে?"

"বেশি দূরে নয়। আমার বাড়িতে আসতে যে ভাঙা ব্রিজটা দেখলেন, তার থেকে সিকি মাইল মাদারিহাটের দিকে গেলে ডান হাতে ছোট্ট গ্রাম পাবেন। এদিকে পায়ে হাঁটা পথ আছে, আরও কম দূরত্বের। আমি তো আজকাল ওর মুখ দেখতে চাই না।"

"কিন্তু ও আপনার নাম করেছে। এমনভাবে বলেছে যাতে মনে হয় সম্পর্ক ভাল।"

"বদমাশ! আসলে ও জানে, আমি ওর বউ-ছেলেকে ভালবাসি। যখন ওর রোজগার ছিল না তখন ওদের ডেকে এনে খাওয়াতাম। সুন্দরের ছেলেটা হাতির সঙ্গে থাকতে খুব ভালবাসে। হাতির কাজ শিখতে চায়। মাত্র সাত বছর বয়স কিন্তু স্বচ্ছন্দে হাতির পিঠে উঠে যায়। দেখুন, ওর বাপকে যদি চাকরি করাতে পারেন, তা হলে পরিবারটা রক্ষা পায়।"

কথা বলায় ব্যস্ত থাকলেও পার্বতীর কান যে পরিষ্কার, তা বোঝা গেল। তিনি আপন মনে বললেন, "এই সময়ে আবার কে আসছে!"

খুব ক্ষীণ একটা আওয়াজ এগিয়ে আসছিল। আওয়াজটা গাড়ির ইঞ্জিনের। তারপরেই ওরা গাড়িটাকে দেখতে পেল। নীল মারুতি। বাঁক নিয়ে যেই দেখল আর-একটি জিপসি দাঁড়িয়ে আছে, অমনি মারুতিটা থেমে গেল। মারুতিতে দু'জন আরোহী। তারপরই হর্ন বাজাল।

অর্জুন দেখল আওয়াজ হওয়ামাত্র হাতিদুটো ধীরে-ধীরে এদিকে এগিয়ে আসছে। তাই দেখে তাদের ড্রাইভার চটপট গাড়িতে উঠে বসল। একেবারে বাড়ির সামনে পৌঁছে হাতিদুটো স্থির হয়ে দাঁড়াল। যেন তাদের অতিক্রম করে কেউ যেন পার্বতীর কাছে পৌঁছ না পারে এমন ভঙ্গি। মারুতির লোকদুটো কী করবে বুঝতে পারছিল না। হাতিদুটোর ভঙ্গি ওদের সাহস কেড়ে নিয়েছে। একজন চিৎকার করল, "ওখানে কেউ আছেন?"

পার্বতী উঠে ব্যালকনির একধারে এগিয়ে গেলেন, "কী চাই ভাই?"

"আপনি পার্বতী বড়ুয়া?"

"আজ্ঞে হ্যাঁ।"

"সুন্দর কি এখানে এসেছে?"

প্রশ্নটা শুনে অর্জুন চমকে তাকাল। এবং তারপরেই সে চিনতে পারল। অমলদার খবর নিয়ে হাবু যে-সকালে তাকে ডাকতে গিয়েছিল, সেই সকালেই ওই নীল মারুতিটাকে সে জলপাইগুড়ির রাস্তায় বেপরোয়া চালাতে দেখেছে। এক ঝলক যে-মুখটাকে সেদিন দেখেছিল, তার সঙ্গে আজকের ড্রাইভারের কোনও পার্থক্য নেই। রামদা বলেছিলেন বরেন ঘোষালের ছোট ভাই।

পার্বতী চেঁচিয়ে জবাব দিলেন, "এখানে সে আসবে কেন?"

"সেটা আপনি জানেন। আমরা খবর পেলাম ও এখানে আসতে পারে, তাই জিজ্ঞেস করছি।"

"আপনারা কারা ?"

এবার জবাব দেওয়ার প্রয়োজন মনে করল না ওরা। ওই ছোট রাস্তাতেই গাড়ি ঘুরিয়ে ফিরে গেল দ্রুতগতিতে। গাড়ির আওয়াজ মিলিয়ে যাওয়ামাত্র কচি গলায় অদ্ভুত শব্দ বাজল। অর্জুন দেখল হাতিদুটো বেশ সহজ হয়ে শুঁড় নেড়ে ফিরে যাচ্ছে নিজের জায়গায়। আর পাশের জঙ্গল থেকে বেরিয়ে আসছে একটি বাচ্চার সঙ্গে ঘোমটা টানা মহিলা।

পার্বতী বললেন, "নিশ্চয়ই কোনও গোলমাল হয়েছে। সুন্দরের বউ-ছেলে আসছে।"

বাচ্চাটা এদিকে না এসে হাতিদের কাছে চলে গেল। নিজের মনে কথা বলে চলেছে সে। একটা হাতি বসে পড়তেই সে চট করে পিঠে উঠে একেবারে আকাশের দিকে মুখ করে চিৎ হয়ে শুয়ে পড়ল। মহিলাটি সিঁড়ির নীচে এসে দাঁড়াতেই পার্বতী জিজ্ঞেস করলেন, "কী ব্যাপার ? সুন্দরের কী হয়েছে ?"

মহিলা দিশি ভাষায় জড়ানো গলায় যা বলল, তার সারার্থ হল : এবার শহর থেকে ফিরে এসে সুন্দরের হাবভাব পালটে গিয়েছিল। কেবলই বলত, অনেক অন্যায় করেছি, আর নয়। এবার পাপের প্রায়শ্চিত্ত করতে হবে। ঘর থেকে বের হত না। গম্ভীর মুখ দেখে মহিলা কিছু বলতে সাহস পায়নি। গতকাল হাসিমারা থেকে একটা লোক এসেছিল ডাকতে, সে দেখা করেনি। স্ত্রীকে বলেছিল বলতে, বাড়ি নেই। লোকটা বলে গিয়েছিল সুন্দর যেন নীলুবাবুর সঙ্গে দেখা করে। শোনার পর বেশ ভয় পেয়ে যায় সুন্দর। স্ত্রীকে বলে, কিছু দিনের জন্য সে এই জঙ্গল ছেড়ে চলে যাবে। দরকার হলে আরও ভেতরে ভুটানের জঙ্গলে ঢুকে যাবে। যা টাকা আছে, তাতেই বউ যেন কোনও মতে চালিয়ে যায়। জলপাইগুড়ি থেকে কেউ যদি তাকে চাকরি করার জন্য খোঁজ করে, তা হলে বলতে হবে পরে দেখা করবে। মহিলা অনেক জিজ্ঞেস করা সত্ত্বেও সুন্দর কারণ বলেনি। আজ একটু আগে ওই নীল গাড়িটা সুন্দরের খোঁজে এসেছিল। ও সঙ্গে-সঙ্গে পেছনের দরজা দিয়ে জঙ্গলে ঢুকে যায়। এখন দুশ্চিন্তায় মাথা ঠিক রাখতে পারছে না মহিলা। তাই ছেলেকে নিয়ে ছুটে এসেছে পার্বতীর কাছে।

সব শোনার পর পার্বতী জিজ্ঞেস করলেন, "আমার কথা ওদের কে বলেছে ? তুমি ?"

মহিলা মাথা নাড়ল, হ্যাঁ। কারণ, একটা লোক এমন শাসাচ্ছিল যে, মহিলা মনে করেছিল দিদির কাছে পাঠিয়ে দিলে ওরা শায়েস্তা হয়ে যাবে।

পার্বতী ঘুরে দাঁড়ালেন, "কী করি বলুন তো। এই মেয়েটার স্বামী হল সুন্দর রায়। নিশ্চয়ই কোথাও কোনও অন্যায় করে এসেছে, তাই লোকজন ওকে

খুঁজছে। এখন উপায় না দেখে বউ-ছেলেকে ফেলে জঙ্গলে পালিয়ে গেছে। এইরকম লোককে কখনও বিশ্বাস করা যায় ?”

অর্জুন বলল, “আপনি যা ভাবছেন, তা নাও হতে পারে। শুনলেন তো, শহর থেকে ফিরে আসার পর ওর মধ্যে পরিবর্তন এসেছিল। লোকটার মধ্যে অন্যায়বোধ ছিল, হয়তো আমার সঙ্গে কথা বলার পর সেটা বেড়ে যাওয়ায় ও নিজেকে গুটিয়ে নিয়েছিল। এই লোকগুলো হয়তো কোনও অন্যায় কাজে লাগাতে চায় বলেই ও জঙ্গলে লুকিয়ে থাকতে চাইছে। সুন্দরকে না পেলে এর কারণ জানা যাবে না। তা ছাড়া ওই নীলগাড়ির ড্রাইভার লোক ভাল নয়। ওর সম্পর্কে শহরের লোকদের ধারণা ভাল নয়।”

মেজর জিজ্ঞেস করলেন, “কে ও ?”

“জলপাইগুড়ির শিল্পসমিতি পাড়ায় বরেন ঘোষালের ছোট ভাই। উনি থাকেন বোম্বাইয়ে, সম্প্রতি উদয় হয়েছেন। কিন্তু—” অর্জুন হঠাৎ চুপ করে গেল। সে দুটো মানুষের মধ্যে সম্পর্ক কী হতে পারে ভেবে পাচ্ছিল না। মেজর বললেন, “সেন্টেন্স শেষ করোনি।”

“ওই মহিলা বললেন একটা লোক এসে হুকুম করে গিয়েছিল, নীলুবাবুর সঙ্গে দেখা করতে। এই নীলুবাবুর পরিচয় আপনি জানেন ?” অর্জুন পার্বতীকে জিজ্ঞেস করল।

পার্বতী মাথা নাড়লেন, “ব্যানার্জি টি এস্টেটের ওনারের ভাই। শুনেছি খুব বাজে লোক, কিন্তু আমার সঙ্গে কখনও পরিচয় হয়নি।”

“বাঃ। নীলুবাবুর সঙ্গে বরেন ঘোষালের ছোটভাইয়ের একটা যোগসূত্র থাকা অসম্ভব নয়। গাড়ি চালানোর ব্যাপারে দু'জনের তো চমৎকার মিল। কিন্তু এই জঙ্গলে কোনও মানুষের পক্ষে বেশি দিন লুকিয়ে থাকা কি সম্ভব ? যত দূর জানি, এদিকের জঙ্গলে ফলটল তেমন নেই।” অর্জুন বলল।

“ঠিকই শুনেছেন। মানুষ যেসব ফল খেয়ে বেঁচে থাকতে পারে, তা পাওয়া যাবে না। তবে মাটির নীচে যেসব হয়, যেমন শাঁকালু খুঁজে পাওয়া অসম্ভব নয়। তাই সুন্দরকে খাবারের জন্য বেরিয়ে আসতেই হবে। তবে এদিকে সে নাও আসতে পারে। জঙ্গলের বুকেই ছোট-ছোট পাহাড়ি গ্রাম আছে। সেখানেই যাওয়া ওর পক্ষে স্বাভাবিক। কিন্তু এদের এখন কী বলি!” পার্বতীকে চিন্তিত দেখাল। তিনি ব্যালকনি থেকেই গলা তুললেন, “ঠিক আছে। তুমি ছেলেকে নিয়ে বাড়ি ফিরে যাও। মনে হয়, রাত নামলে সুন্দর বাড়িতে ফিরে যাবে। আর যদি না যায়, তা হলে কাল সকালে এসো। বাচ্চাটাকে কিছু খাইয়েছ ?”

“হ্যাঁ। কিন্তু যে-টাকা ও শহর থেকে পাখি বিক্রি করে এনেছে, তাতে হাত দেইনি। ও বলেছে, পাপের টাকা।”

“সেই টাকা কোথায় ?”

"হাঁড়িতে রেখে দিয়েছে।"

পার্বতী একটু চিন্তা করলেন, "তা হলে ও এখানে থাক। তুমি জামা-কাপড় নিয়ে চলে এসো।"

মহিলা দ্রুত জঙ্গলের মধ্যে ঢুকে গেল। ওপাশে ছেলেটা তখনও হাতির পিঠে শুয়ে আছে। মেজর সেটা লক্ষ করে মন্তব্য করলেন, "জুনিয়ার টারজান।"

পার্বতী চিৎকার করলেন, "মধু, নেমে আয়। সন্ধে হয়ে আসছে।"

অর্জুন জিজ্ঞেস করল, "ন্যাশনাল জিওগ্রাফিক-এর যে সংখ্যায় আপনার ছবি ছাপা হয়েছিল, সেটা কি এখানে আছে? থাকলে দেখতাম।"

পার্বতী ভেতরে চলে গেলেন। এই সময় দূরে রেলের কয়লার ইঞ্জিনের হুইস্‌ল শোনা গেল। আর তারপরই চরাচর কাঁপিয়ে একটা রেলগাড়ি দূরের জঙ্গলের মধ্য দিয়ে চলে গেল আসামের দিকে। শেষ আলোয় মাখামাখি আকাশ এবং জঙ্গলের পটভূমিকায় রেলগাড়ির চলন্ত দৃশ্য কী মনোরম! ছেলেটা চট করে হাতির ওপর উঠে দাঁড়িয়ে সেই রেলগাড়ির ছুটে যাওয়া দেখছিল। হঠাৎই অর্জুনের মনে পড়ে গেল পথের পাঁচালির অপুর রেলগাড়ি দেখার দৃশ্য। ওই ছেলেটার সঙ্গে অপুর এই মুহূর্তে কোনও পার্থক্য নেই। দু'জনের চোখের অভিব্যক্তি একই।

পার্বতী একটা ঝকঝকে রঙিন পত্রিকা নিয়ে এলেন। পৃথিবীর অন্যতম মূল্যবান পত্রিকা, যার মলাটে হাতির পিঠে বসে থাকা পার্বতীকে দেখা যাচ্ছে। পার্বতী সম্পর্কে একটা সুন্দর ক্যাপশন রয়েছে মলাটে। ভেতরেও তাঁকে নিয়ে অনেকটা লেখা।

"এটা বের হওয়ার পর কেউ যোগাযোগ করেনি আপনার সঙ্গে?"

"হ্যাঁ, বিদেশিরা করেছেন। তাঁরা ক্যামেরা নিয়ে আসেন টিভির জন্যে। এই তো, বিখ্যাত এক ইংরেজ সাহেব আসছেন দিল্লিতে। তিনি আমার সঙ্গে দেখা করতে চান। তাঁর অফিসের লোকজন আমাকে দিল্লিতে যেতে লিখেছেন। কে যাবে? আমার কাজ নেই নাকি? যাদের দরকার, তাঁরা আসুন আমার কাছে। আমি কেন যাব? তাই জানিয়ে দিয়েছি।"

অর্জুনের খুব শ্রদ্ধা বাড়ল। সে বলল, "দিদি, আপনার কাছে আবার আসব।"

"আসুন ভাই। এসেই জিজ্ঞেস করেছিলেন, এখানে একা থাকতে ভয় লাগে কি না। বনের জন্তুকে আমি মোটেই ভয় করি না। ভয় মানুষকে। মানুষের মতো লোভী জানোয়ার ভগবান আর সৃষ্টি করেননি।"

## ॥ সাত ॥

সন্ধের পরেই চা-বাগানের শ্রমিক-পল্লীতে মাদল বাজে। আজ হালকা জ্যোৎস্না উঠেছে। বাংলোর বারান্দায় বেতের চেয়ারে বসে অমল সোম বললেন, "পার্বতীকে কখনও দেখিনি, কিন্তু ওর বাবা লালজিকে আমি ভাল চিনতাম। ভানুবাবু, আপনার সঙ্গে নিশ্চয়ই পরিচয় ছিল?"

ভানু ব্যানার্জি এখন পাজামা-পাঞ্জাবি পরে দিব্যি বাঙালি হয়েছেন, বললেন, "হ্যাঁ। ভালই আলাপ ছিল। সারা জীবন জঙ্গলে ঘুরেছেন রাজবাড়ির ছেলে হয়েও, প্রচুর ইন্টারেস্টিং গল্প শোনা যেত। ওঁর মেয়ে এই পার্বতীটা অনেকখানি বাবার স্বভাব পেয়েছে।"

অর্জুন চারপাশে তাকিয়ে দেখছিল। হালকা সরের মতো জ্যোৎস্নায় গাছপালায় ঘেরা বাংলোর চৌহদ্দিকে কী মনোরম মনে হচ্ছে। হঠাৎ অমল সোম জিজ্ঞেস করলেন, "অর্জুন, তুমি ওই সুন্দর নামের পাখি-চোরটার জন্য চাকরির চেষ্টা করেছ, তুমি কি মনে করেছ ও শুধরে যাবে?"

অর্জুন মুখ ফেরাল, "যেতে তো পারে। শুনলাম, জলপাইগুড়ি থেকে ফিরে এসে লোকটার প্রচণ্ড পরিবর্তন হয়েছে। ঘর থেকেই বের হয়নি। তারপর পুরনো লোকজন দেখা করতে চায় বলে সে বাড়ি ছেড়ে জঙ্গলে গিয়ে লুকিয়েছে। আমার তো মনে হয়, ওকে সাহায্য করা উচিত।"

"বন্ধুদের সঙ্গে দেখা করতে চায় না বলে সে জঙ্গলে গিয়ে লুকোবে কেন?"

"হয়তো ওর সেই সব বন্ধু অন্যায় কাজকর্ম করে থাকে।"

"সেই কাজে যাদের ওকে প্রয়োজন, তাদের ছায়া এড়িয়ে সে কতদিন লুকোতে পারবে? হ্যাঁ, ওই যে নীলুবাবুর সঙ্গে দেখা করতে বলেছে লোকগুলো, তিনিই কি ব্যানার্জি টি গার্ডেন্সের পরবর্তী মালিক নীল চ্যাটার্জি? ওঁর যে আচরণ রাস্তায় তোমরা দেখেছ, তার সঙ্গে অবশ্য এই সুন্দরের মতো লোককে দেখা করতে বলা চমৎকার মানিয়ে যায়।" অমলবাবু বললেন।

ভানু ব্যানার্জি বললেন, "কিন্তু মিস্টার সোম, নীলের দিদি মিসেস ব্যানার্জি কিন্তু খুব ভালমানুষ। বরং ওঁর স্বামী অশ্বিনী ব্যানার্জি খুব কড়া ধাতের লোক ছিলেন। তাঁর জীবদ্দশায় নীল দু-একবার দিদির কাছে এসেছে মাত্র, পাকাপাকিভাবে থাকতে পারেনি। অশ্বিনী ব্যানার্জির মৃত্যুর পর দিদিকে সাহায্য করতে এদিকে চলে আসে সে।"

অর্জুন বলল, "আমাদের সঙ্গে যে বৃদ্ধলোকটি কথা বলেছেন, তাঁর নাম হরপ্রসাদ সেন।"

ভানু ব্যানার্জি মাথা নাড়েন, "হ্যাঁ, মিস্টার সেন অনেক প্রবীণ মানুষ। একসময় চা-বাগানের ম্যানেজারি করতেন। নীল তাঁকে পছন্দ না করলেও মিসেস ব্যানার্জির অনুরোধে উনি অফিসের কাজকর্ম দেখাশোনা করেন। আমি

বলি কী, এদের সংস্পর্শ এড়িয়ে যাওয়াই ভাল।"

মেজর চুপচাপ শুনছিলেন। এবার মুখ খুললেন, "কিন্তু মিস্টার ব্যানার্জি, চা-বাগানের মালিকদের তো প্রচুর পয়সা। নীল চ্যাটার্জি মালিক হতে যাচ্ছেন, নীল মারুতিতে চড়েন। তিনি কেন সুন্দরের মতো একটা পাখিচোরের সঙ্গে যোগাযোগ করবেন?"

ভানু ব্যানার্জি বললেন, "নীল কখন কী করবে তা প্রেডিক্ট করা মুশকিল। আমি ওকে হাইওয়ের ধারে পাঞ্জাবি ধাবায় বসে আড্ডা মারতে দেখেছি। ব্যানার্জি টি গার্ডেন্সে এখন কোনও শ্রমিক বিক্ষোভ নেই। গত বছরে বিক্ষোভ করতে পারে এমন তিনজন শ্রমিক নেতার মৃতদেহ তোর্সা নদীর চরে পাওয়া গিয়েছে। পুলিশ খুনিকে ধরতে পারেনি, কিন্তু শ্রমিকরা বুঝে গিয়েছে বিক্ষোভ জানালে তাদেরও একই অবস্থা হবে।"

মেজর চেঁচিয়ে উঠলেন, "এ যে দেখছি ডিক্টেটরশিপের চেয়েও খারাপ অবস্থা। পুলিশ কী জন্য আছে? আপনারা ওর এই অন্যায়ের প্রতিবাদ করছেন না কেন?"

ভানু ব্যানার্জি উঠে দাঁড়ালেন, "দেখুন, শহর, গ্রাম-গঞ্জের সঙ্গে চা-বাগানের পার্থক্য হচ্ছে, এখানে গাছপালা বেশি, মানুষ কম। যে মানুষেরা থাকেন তাঁরা এক-একটা ছোট গোষ্ঠীতে, চা-বাগানকে কেন্দ্র করে। কিছু দিন আগেও পুরো ডুয়ার্স, ম্যানেজারের শাসনে শাসিত হত। এখনও আমরা অন্য বাগানের সমস্যায় নাক গলাই না। তার জন্যে অ্যাসোসিয়েশন আছে। নীল চ্যাটার্জি যতক্ষণ আমাকে বিব্রত না করছে, ততক্ষণ আমি আমার বাগান নিয়েই ব্যস্ত থাকব। যাকগে, আপনারা কি কালই নীলপাড়া ফরেস্টে যেতে চান?"

অমল সোম বললেন, "সেই রকমই তো ইচ্ছে আছে।"

"আপনারা আমার এখানে থেকেও যাতায়াত করতে পারেন। একটু সময় লাগবে হয়তো...।"

"মধু চা-বাগান কীরকম? এ পি রায় ওখানে বোধ হয় আমাদের জন্যে ব্যবস্থা করেছেন।"

"মধু থেকেও বেশ কিছুক্ষণ লাগবে। আপনারা ফরেস্টের ভেতরে থাকতে চান? একটা বাংলো আছে, কোচবিহার থেকে বুক করতে হয়। আমি সেই চেষ্টা করতে পারি।"

মেজর বললেন, "দ্যাট্স গুড। জঙ্গলের ভেতর থাকার থ্রিলই আলাদা। তারপর এদিকে এসে যখন শুনলাম চিতা-টিতা আছে, তখন আমি ওই বাংলোয় থাকতে চাই।"

কোচবিহার থেকে অনুমতি আনতে দুপুর হয়ে যাবে। ঠিক হল, লাঞ্চ সেরে ওরা এখান থেকেই জঙ্গলে চলে যাবে। ডিনার শেষ করে শুতে যাওয়ার সময় ভানু ব্যানার্জি তাঁর বাংলোর বেয়ারার হাত দিয়ে চিরকুট পাঠালেন। তাতে

লেখা, তিনি কোচবিহারের ডি এফ ও-র সঙ্গে টেলিফোনে কথা বলেছেন। অমল সোমের কথা বলতেই ভদ্রলোক জানিয়েছেন, আগামিকাল সকালে তিনি নিজেই চলে এসে বাংলোর ব্যবস্থা করে দেবেন।

চিরকুটটা পড়া হলে মেজর সপ্রশংস গলায় বললেন, "বাঃ, এদিকের কর্তারা দেখছি আপনাকে খুব খাতির করে। আপনার জন্যে গর্ব হচ্ছে মশাই।"

অমল সোম কোনও কথা বললেন না।

সকাল সাড়ে দশটায় কোচবিহারের ডি এফ ও অনুপম ত্রিবেদী জিপ নিয়ে এলেন। অমল সোমের সঙ্গে পরিচয় করিয়ে দেওয়ার পর তিনি যে সেই ঘরে ঢুকেছেন, আর বেরনোর নাম নেই। ভদ্রলোকের এত কী কথা থাকতে পারে, বারান্দায় বসে মেজর ভেবে পাচ্ছিলেন না। অর্জুনকে তিনি বললেন, "ব্যাপারটা কী, জানো ?"

"কোন ব্যাপার ?"

"জলপাইগুড়ির পুলিশ সুপার তোমার দাদার সঙ্গে দেখা করতে এসেছিলেন। এখানে জেলার ফরেস্টের বড়কর্তা স্বয়ং এসে আলোচনায় বসেছেন, রহস্যময়।"

অর্জুন বলল, "অমলদা নিজে থেকে না বললে আপনাকে চুপচাপ অপেক্ষা করতে হবে, কখন রহস্যের সমাধান হয়। তবে ডি এফ ও সাহেব এসেছেন যখন, তখন ফরেস্ট বাংলোয় আরামে থাকা যাবে। এদিকের বাংলোর বাবুর্চিরা দারুণ মুরগির মাংস রান্না করে।"

"মুরগি ?" মেজর সোজা হয়ে বসলেন। তাঁর দাড়িগোঁফের আড়াল ভেদ করেও অদ্ভুত হাসি ফুটে উঠল, "মুরগি খাওয়া আমি ছেড়ে দিয়েছি হে।"

"কিন্তু আপনি তো পাঁঠার মাংস খান !"

"খাই। কেননা ইন্ডিয়ান পাঁঠার মতো নির্বোধ প্রাণী পৃথিবী থেকে চলে গেলে কোনও ক্ষতি হয় না। তুমি কত বড় মুরগি দেখেছ ?"

"বেশ বড়, দু'-আড়াই কেজি হবে।"

"দুর ! আমি অবশ্য ওজন নিতে পারিনি, দাঁড়িপাল্লা ছিল না। তবে চারজন পোর্টার বেশ কসরত করে ওকে তুলেছিল। ঘটনাটা বলি শোনো : সেবার আফ্রিকায় গিয়েছি বিশ্রাম নেব বলে। আমার বন্ধু লোপেজ থাকত জাইরে নদীর কাছে। সারা বছর বৃষ্টি হয় সেখানে। লোপেজের সঙ্গে আমি কিনসামা শহর থেকে আশি মাইল দূরে এক জঙ্গলে তাঁবু ফেলে তোফা ছিলাম। লোপেজ বলেছিল, বৃষ্টি বেশি হলেও সাপখোপ ছাড়া হিংস্র প্রাণী ওদিকে বড় একটা নেই। একদিন বৃষ্টি নেই দেখে জাইরে নদীর ধারে গিয়েছিলাম। চারপাশে মাথাসমান ঝোপ। হঠাৎ শব্দ শুনে দেখি একটা উটপাখির মতো প্রাণী আমাদের দিকে তাকিয়ে আছে। লোপেজ বলল, "পালাও। এরা মাঝে-মাঝেই হিংস্র হয়। আমরা দৌড়তে লাগলাম। সঙ্গে সঙ্গে প্রাণীটা

পেছনে ধাওয়া করল কঁক-কঁক করতে করতে। এমন বীভৎস গলা আর ডানার আওয়াজ আমি জীবনে কখনও শুনিনি ! প্রাণ বাঁচাবার তাগিদে লোপেজ গুলি চালাল। দুটো গুলিতেই ওটা পড়ে গেল ধুপ করে। তখন কাছে গিয়ে দেখলাম উটপাখি নয়, মুরগি।" মেজর চোখ বন্ধ করে বলে গেলেন।

"মুরগি আপনাদের তেড়ে এসেছিল ?"

"ইয়েস মাই বয়। পুঁচকে মুরগিগুলোকে দ্যাখোনি শত্রু দেখলে তেড়ে যেতে ? তা লোপেজের লোকেরা কোনওমতে ওটাকে বয়ে নিয়ে এল তাঁবুতে। ধুমধাম করে মাংস রান্না করল। কিন্তু মুখে দিয়েই মন খারাপ হয়ে গেল। ওই বিশাল পাখির তেজস্বী ভঙ্গি মনে পড়ে যেতে আর খেতে পারলাম না। সেই থেকে আমার জীবনে মুরগি বন্ধ।"

"ওটা সত্যিই মুরগি, না অন্য কিছু ?"

মেজর পিটপিট করলেন, "তুমি কখনও আফ্রিকায় গিয়েছ ?"

"না।"

"বিবর্তনের নিয়ম মেনে পৃথিবীর সব প্রাণী ক্রমশ ছোট হয়ে আসছে। এই যে হাতি দেখতে পাও, এদের হাজার পুরুষ আগের চেহারাটা কল্পনা করো। পাহাড়ের মতো। সেইজন্যে হাতির সঙ্গে পাহাড়ের উপমা এখনও দেওয়া হয়। কিন্তু সময় ওদের ছোট করে দিয়েছে। একটা টিকটিকি কুমিরের চেয়ে বড় ছিল আকৃতিতে। মুরগির ক্ষেত্রে তাই হওয়া স্বাভাবিক। তা আফ্রিকায় এখনও কিছু প্রাণী অতীতের ছায়া ধরে রেখেছে। ওটা মুরগিই।"

"তা হলে তো আপনার ওখানে খাওয়ার কষ্ট হবে। ডালভাতের ওপর থাকতে হতে পারে।"

মেজর হাসলেন, "কুছ পরোয়া নেই। আমার স্টকে কিছু সার্ডিন আছে। তাই দিয়ে চমৎকার ভাত খাওয়া যায়—সার্ডিনের বাটিচচ্চড়ি আর ভাত।"

"সার্ডিন মাছ ?"

"ইয়েস মাই বয়। টিনে প্যাক করা। সবসময় সঙ্গে রাখি। তবে ওরা যেভাবে খায়, সেভাবে নয়। মাছটাকে টিন থেকে বের করে দিশি প্রথায় বাটিচচ্চড়ি বানিয়ে নিয়ে ভাতের ওপর ঢালো। আহা !" মেজর যেন এখনই তার স্বাদ পেয়ে গেলেন।

এই সময় অমল সোমের ঘর থেকে দু'জনে বেরিয়ে এলেন।

অমল সোম অনুপম ত্রিবেদীর সঙ্গে ওদের আলাপ করিয়ে দিলেন। 'হ্যান্ডসাম' শব্দটা চট করে মনে এল অর্জুনের। মিস্টার ত্রিবেদী বললেন, "আপনার কথা আমি শুনেছি অর্জুনবাবু। পরিচয় হওয়ায় খুশি হলাম। আপনারা যে আমাদের জঙ্গলে থাকবেন, সেইজন্য গৌরবান্বিত বোধ করছি। শুনলাম এখানে আসার সময় নীল চ্যাটার্জির সঙ্গে আপনাদের আলাপ হয়েছে।"

"আলাপ ?" মেজর খেপে গেলেন, "লোকটা আমাকে অপমান করেছে। একবার হাতের কাছে পেলে এমন শিক্ষা দিতাম যে, বাছাধন টাইট হয়ে যেত !"

"আপনারা বেড়াতে এসেছেন, ওসব না করাই ভাল। নীল আমাদের কাছেও সমস্যা। জঙ্গলের নিয়মকানুন মানছে না। অথচ ওর বিরুদ্ধে এমন কোনও সাক্ষী জোগাড় করতে পারিনি যে, আমরা ব্যবস্থা নেব। ওহো, আপনি যে ফুলের সন্ধানে এসেছেন, তার নাম কী ?"

মেজর বললেন, "বুনো ফুল। বাংলা নাম জানি না। তবে আমি নাম রেখেছি বিষগন্ধা।"

ত্রিবেদী বললেন, "কয়েকটা মৃত্যুর খবর আমাদের কাছে অবশ্য এসেছে এবং সেই সব মৃতদেহে আঘাতের চিহ্ন নেই। আমরা এখনও পর্যন্ত কোনও কারণ খুঁজে পাইনি। জঙ্গলে মাঝে-মাঝেই সংক্রামক রোগ ছড়ায়, প্রাণীরা মারা যায়। তখন যে এলাকায় এটা ঘটে, সেই এলাকা থেকে বন্যপশুদের সরিয়ে দেওয়া হয়। যাদের সরানো সম্ভব হয় না, তাদের প্রতিষেধক দেওয়ার চেষ্টা করি। কিন্তু এই মৃত্যুগুলো ঠিক এক জায়গায় হয়নি আর ঘন-ঘন হয় না। আপনি যদি কারণ আবিষ্কার করতে পারেন, তা হলে বিশাল উপকার হবে।"

মেজর মাথা ঝুঁকিয়ে বললেন, "আমি প্রাণপণে চেষ্টা করব। কী অর্জুন ?"

"নিশ্চয়ই।" অর্জুন সমর্থন করল।

সঙ্গে সঙ্গে উৎসাহিত মেজর বললেন, "দেখুন মিস্টার ত্রিবেদী, একটা ছোট লাইটারকে যদি আমি, মানে আমরা, অতবড় আমেরিকা থেকে উদ্ধার করতে পারি, তা হলে এটাও সম্ভব হবে।"

"কী ব্যাপার ?" ত্রিবেদী কৌতূহলী হল।

অমল সোম বাধা দিলেন, "ও-গল্প অন্য সময় শুনবেন।"

লাঞ্চ সেরে ওরা ত্রিবেদীর জিপে উঠল না। ত্রিবেদী বললেন, "আপনারা মিস্টার ব্যানার্জির জিপসিতে আসুন। আমার জিপটিকে জঙ্গলের সবাই চেনে। আমি নীলপাড়ার রেঞ্জারকে খবর পাঠিয়ে দিয়েছি। সে আপনাদের জন্যে বাংলোয় অপেক্ষা করবে। আমি আগামিকাল আমার রুটিন ভিজিটে ওখানে গিয়ে আপনাদের সঙ্গে দেখা করে আসব।"

অর্জুনের খটকা লাগল। যাওয়া হচ্ছে একটি ফুলের সন্ধানে। ভুল করে তার কাছাকাছি চলে না গেলে বিপদ নেই। মেজর অবশ্য কয়েকটা মাস্ক নিয়ে এসেছেন, যা নাকে পরলে বিষ শরীরে ঢুকবে না। এই আবিষ্কারের সঙ্গে কোনও শত্রুপক্ষের সম্পর্ক নেই যে, তাদের সঙ্গে সংঘাতে যেতে হবে বলে এই লুকোচুরি দরকার। তার মনে পড়ল, জলপাইগুড়ি থেকে আসার সময় অমল সোম বলেছিলেন, এমনভাবে ঘটনাস্থলে পৌঁছতে চান, যাতে স্থানীয় মানুষ তাঁদের সম্পর্কে কৌতূহলী না হয় ! ত্রিবেদীর সঙ্গে অমল সোমের কী কথা

হয়েছে তা জানা না গেলেও, অর্জুন অনুমান করল অনেক বড় রহস্য তাদের জন্য অপেক্ষা করে আছে।

ভানু ব্যানার্জির কাছ থেকে বিদায় নিয়ে ওরা সুহাসিনী চা-বাগান ছেড়ে কয়েক মিনিটের মধ্যে হাসিমারায় চলে এল। অমল সোম বসেছিলেন ড্রাইভারের পাশে, ওরা পেছনে। ভানু ব্যানার্জি কয়েকটা বড় বাক্সে চাল-ডাল-আনাজ দিয়ে দিয়েছেন, যদি প্রয়োজনে লাগে।

মেজর গম্ভীর গলায় বললেন, "অর্জুন! তুমি বাইকটাকে নিয়ে এলে ভাল করতে!"

অমল সোম বললেন, "আমি নিষেধ করেছি। এদিকের রাস্তায় পাথর বেশি। তা ছাড়া জঙ্গলে বাইক চালালে ওখানকার বাসিন্দাদের বিরক্ত করা হবে।"

মেজর কাঁধ ঝাঁকালেন। তারপর জিজ্ঞেস করলেন, "আমরা যে জঙ্গলে যাচ্ছি, তার কোনও চরিত্র, আই মিন বিশেষত্ব আছে?"

অমল সোম মাথা নাড়লেন, "হ্যাঁ। নীলগিরি খুব গভীর জঙ্গল। শোনা যায়, যারা ডাকাতি করে, তাদের জায়গাটা খুব প্রিয়। তবে এই সময় হাতিরা ওখানে বেশি পরিমাণে রয়েছে বলে আমরা তাদের দেখা নাও পেতে পারি। এ ছাড়া জন্তু আছে প্রচুর। নীলগিরিতে খঞ্জন নামে এক ধরনের পাখি পাওয়া যায়, সাদা বুকের ঠিক মাঝখানে কালো চিহ্ন রয়েছে। একসময় এখানকার মানুষ ওই চিহ্নটাকে শালগ্রাম শিলা অথবা বিষ্ণুর প্রতীক বলে মনে করত। এ ছাড়া পাইথন কোবরার জন্যে জঙ্গলটা বিখ্যাত।"

মেজর বললেন, "হুম্। কার্বলিক অ্যাসিড সঙ্গে আনা উচিত ছিল!"

অর্জুন জিজ্ঞেস করল, "আপনি সাপকে ভয় পান?"

"ঠিক ভয় নয়, ঘেন্না করি। কেমন কিলবিল করে চলে। সাবধানে পা ফেলো।" জিপসির ভেতর বসেই পা সরিয়ে নিলেন মেজর।

অমল সোম বললেন, "তোমরা কেউ সারাও বলে প্রাণীর নাম শুনেছ?"

মেজর বললেন, "সারাও? নো। অর্জুন শুনেছ?"

অর্জুন মাথা নেড়ে 'না' বলল।

অমল সোম বললেন, "ওর নেপালি নাম থর, আর বৈজ্ঞানিকরা নাম দিয়েছেন ক্যাপ্রিকরনিস সুমাত্রেনসিস্।"

মেজর সঙ্গে-সঙ্গে পকেট থেকে ডায়েরি বের করে নামটা লিখে রাখলেন। অমল সোম বললেন, "এটা ছাগল আর অ্যান্টিলোপের মাঝামাঝি গোছের প্রাণী। জিম করবেট যাকে গোরাল বলেছেন তার সঙ্গে এই সারাওয়ের কিছু মিল রয়েছে। এদের শরীরের তুলনায় মাথা বেশ বড়। মাথা ও মুখ গাধার মতো, কান বড়, চোয়ালের পাশে লম্বা-লম্বা চুল, উচ্চতা তিন ফুটের মতো। গোল খাঁজকাটা শিং বাঁকানো মোচার মতো। বেশির ভাগের শরীরের রং হয়

কালো আর পা মরচে-পড়া লাল। সারাও অদ্ভুত খাড়া পাহাড় বেয়ে স্বচ্ছন্দে ওঠানামা করতে পারে। এদের শ্রবণশক্তি তীব্র, খোলা জায়গায় আসে না। ১৮৩২ সালে ব্রায়ান হজসন এদের আবিষ্কার করেন।" অমলদা নিবিষ্ট গলায় বলে যাচ্ছিলেন।

"আপনি এই প্রাণীটি সম্পর্কে এত জেনেছেন কেন?" মেজর প্রশ্ন করলেন।

"জানতে তো সব সময় ইচ্ছে করে! তার ওপর সারাও লুপ্তপ্রায় না হলেও পশ্চিমবঙ্গে বিরল হয়ে এসেছে। হঠাৎ বিদেশে এর চাহিদা বেড়েছে। এক-একটি প্রমাণ সাইজের সারাও অন্তত এক লক্ষ টাকায় বিক্রি হচ্ছে, এমন খবরও আছে।"

"এক লক্ষ টাকা? তা হলে ওর মাংসের কেজি কত?"

"শুধু মাংস নয়, ওর শিং, লোম, ক্ষুর সব কিছুরই চাহিদা। জার্মানীর এক বৈজ্ঞানিক নাকি আবিষ্কার করেছেন, সারাওয়ের শিঙের গুঁড়ো খেলে বাত সেরে যায়। বাত হয় প্রৌঢ় অথবা বৃদ্ধদের। ওই বয়সী মানুষের হাতে টাকা থাকা স্বাভাবিক। সুস্থভাবে চলাফেরা করার জন্যে সেই সব মানুষ দু'হাতে খরচ করতে রাজি।" কথাগুলো বলে আচমকা চুপ করে গেলেন অমল সোম। একদৃষ্টিতে চা-বাগান দেখতে লাগলেন।

এখন জিপসি যাচ্ছে পাথর-বিছানো পথ ধরে। এক দিকে চা-গাছগুলো গালচের মতো বিছানো, অন্য দিকে জঙ্গল। অর্জুনের মাথায় বিদ্যুৎ চলকে উঠল। অমল সোম কি এখানে সারাও-এর সন্ধানে এসেছেন না, তাঁর শিকারীর তল্লাশে? স্পষ্ট বোঝা যাচ্ছে মেজরের ফুলের ব্যাপারে তিনি তেমন উৎসাহী নন, হলে এ নিয়ে আলোচনা করতেন। জলপাইগুড়ির এস পি এবং কোচবিহারের ফরেস্ট ডিপার্টমেন্টের বড় কর্তা কি জানেন অমল সোমের আসার উদ্দেশ্য কী? অর্জুনের খুব খারাপ লাগছিল। আজকাল অমল সোম কোনও ব্যাপারেই তার সঙ্গে আলোচনা করেন না। যেদিন থেকে সে নিজে সত্যসন্ধানে নেমে পড়েছে, সেদিন থেকেই উনি তার সঙ্গে দূরত্ব রেখে চলেছেন। অথচ ওই মানুষটিকে সে তার গুরুদেব বলে মনে করে। সে ঠিক করল, নিজে থেকে না বললে একটা প্রশ্নও করবে না। বেড়াতে এসেছে, খাবেদাবে, বেড়িয়ে চলে যাবে। আর মেজর যদি সাহায্য চান, তা হলে ফুলের সন্ধান করবে।

ওপাশে গাড়ির আওয়াজ হচ্ছিল। অর্জুন দেখল একটা নীল মারুতি ধুলো উড়িয়ে আসছে। দেখামাত্রই তার মনে নীল চ্যাটার্জির মুখ ভেসে উঠল। কিন্তু মারুতিটা আসছে সোজা আর প্রচণ্ড জোরে। হঠাৎ অমলদা বললেন, "ড্রাইভার ভাই, আপনি যেমন চালাচ্ছেন তেমন চালান, সাইড দেওয়ার জন্যে নীচে নেমে যাওয়ার দরকার নেই।"

প্রায় মুখোমুখি ধাক্কা লাগতে-লাগতে দুটো গাড়ি দাঁড়িয়ে গেল। উলটোদিকের গাড়ি এত জোরে ব্রেক কষেছিল যে, চাকার শব্দ হল মারাত্মক। গাড়ির জানালা দিয়ে মুখ বাড়িয়ে চালক জিজ্ঞেস করল, "কী রে, মরার ইচ্ছে হয়েছে নাকি ?"

অমল সোম জবাব দিলেন, "মৃত্যু তো আপনি ডেকে এনেছিলেন! এত ছোট রাস্তায় অত জোরে গাড়ি চালাচ্ছিলেন কেন, তার জবাব আগে দিন।"

অর্জুন ততক্ষণে চালককে চিনতে পেরেছে। জলপাইগুড়ির শিল্পসমিতি পাড়ার বরেন ঘোষালের ছোট ভাই, যে হাবুকে প্রায় চাপা দিয়ে ফেলেছিল।

॥ আট ॥

"তুমি আমাকে গাড়ি চালানো শেখাচ্ছ চাঁদু ?" অদ্ভুত গলায় বলল চালক।

"বয়স্কদের সঙ্গে তুমি এ ভাষায় কথা বলো বুঝি ? গাড়ি সরাও নইলে একে বলব তোমার ওই টিনের বাক্সটাকে গুঁড়িয়ে দিতে। ড্রাইভার ভাই, আপনি ব্যাক করুন তো!" অমল সোমের হুকুম হওয়া মাত্র ড্রাইভার বেশ কিছুটা পিছিয়ে নিয়ে গেল জিপসিটাকে। তারপর নিচু গলায় বলল, "ধাক্কা মারতে বলবেন না, আমি কখনও অমন কাজ করিনি।"

জিপসিটাকে পেছনে হটে গিয়ে রাস্তার মাঝখানে দাঁড়াতে দেখে উলটো দিকের গাড়ির চালক অনুমান করল পরিস্থিতি ভাল নয়। সে চিৎকার করল, "কী হচ্ছে এসব ? ইচ্ছে করে অ্যাকসিডেন্ট করবেন নাকি ?"

তুমি থেকে আপনিতে ওঠায় অমল সোম ঈষৎ খুশি হলেন। তিনি গলা তুলে বললেন, "সেই রকমই ইচ্ছে আছে। বেয়াদপ বানরদের শিক্ষা দিতে আমার খুব ভাল লাগে। তবে তুমি যদি গাড়িটাকে এক পাশে সরিয়ে নিয়ে যাও, তা হলে আলাদা কথা।"

"আপনি কার সঙ্গে এসব করছেন, তা জানেন ? নীল চ্যাটার্জি আমার বন্ধু।"

"সে আবার কে ?" অমল সোম যে চমৎকার অভিনয় করতে জানেন, তা মেজর বুঝতে না পেরে ব্যাখ্যা করতে যাচ্ছিলেন, কিন্তু ওঁকে হাত তুলতে দেখে থেমে গেলেন।

"বুঝবেন, বুঝিয়ে দেওয়া হচ্ছে নীল চ্যাটার্জি কে ?" কথা শেষ করেই ওই ছোট রাস্তাতেই গাড়িটা ঘুরিয়ে নিল চালক। তারপর একরাশ ধুলো উড়িয়ে ছুটে চলল, যেদিক থেকে এসেছিল সেদিকে। ড্রাইভার বলল, "এবার নীলবাবু এসে ঝামেলা করবেন।"

"আমরা যেখানে যাচ্ছি সেই জায়গাটা প্রোটেকটেড প্লেস। ঝামেলা করতে এলে তিনি বিপদে পড়বেন। তা ছাড়া আমরা কোথায় যাচ্ছি তা জানতে তো

সময় লাগবে।" অমল সোম তাকে আশ্বস্ত করলো।"

চাপা গলায় মেজর বললেন, "আস্পর্দ্ধা দ্যাখো।"

অর্জুন বলল, "আমেরিকায় শুনেছি অল্প বয়সীরা এর চেয়েও খারাপ ব্যবহার করে।"

একটু হকচকিয়ে গেলেন মেজর, "তা করে। কিন্তু আমাদের বেশ সাবধানে থাকতে হবে। এই সব চুনোপুঁটি গুণ্ডাদের আর যাই হোক বিশ্বাস করা চলে না।" মেজর তাঁর ব্যাগটা কোলে টেনে নিলেন। যেন সেটাই তাঁর আত্মরক্ষার অস্ত্র।

অর্জুন নিচু গলায় জিজ্ঞেস করল, "আপনি কি সঙ্গে কোনও অস্ত্র এনেছেন?"

দাড়ি-গোঁফের ফাঁক দিয়ে বিরাট মুখে এবার হাসি ফুটল, "সাসপেন্সে থাকো।"

আগের গাড়িটাকে আর দেখা যাচ্ছিল না। ধুলোর ঝড়টাও মিলিয়ে গেল। কিছুটা চলার পর অমল সোম ড্রাইভারকে বললেন গাড়ি থামাতে। তারপর মুখ ফিরিয়ে অর্জুনকে ইশারা করলেন নামতে।

মেজর জিজ্ঞেস করলেন, "এখানে আবার কী দরকার?"

অমল সোম বললেন, "অর্জুনের সঙ্গে একটু ব্যক্তিগত কথা বলব।"

ওরা গাড়ি দাঁড় করিয়েছিল একটা বাঁক ঘুরে। অমল সোমের আচরণে একটুও অবাক হয়নি অর্জুন। রাস্তার একপাশে সেগুন গাছের আড়ালে পৌঁছে অমল সোম প্রশ্ন করলেন, "আমাদের নেমে আসার উদ্দেশ্য কী বলো তো?"

"আপনি সন্দেহ করছেন শিল্প সমিতি পাড়ার বরেন ঘোষালের ছোট ভাই আদৌ এগিয়ে যায়নি। সে রাস্তার পাশে কোথাও গাড়ি লুকিয়ে আমাদের পিছন নেবে বলে অপেক্ষা করছে। এখনঽ তাকে দেখা যাবে। তাই তো?" অর্জুন উত্তর দিল।

"গুড। এই কাজটা তুমি হলে করতে না?"

"হ্যাঁ। আমার শত্রুদের ঠিকানা নিশ্চয়ই আমি জানতে চাইতাম। তবে ছেলেটাকে যে রকম নিশ্চিত দেখাচ্ছিল, তাতে ও বোধ হয় নীল চ্যাটার্জিকে সরাসরি জানাবার কথাই ভাবছে।"

অর্জুনের অনুমানই ঠিক হল। মিনিট পনেরোর মধ্যে কোনও গাড়িকে পেছনে আসতে দেখা গেল না। অগত্যা ওরা আবার জিপসি চালু করল। এখন থেকেই একপাশে চায়ের বাগান, অন্যপাশে ফরেস্ট শুরু হয়ে গিয়েছে। ফরেস্টে ঢোকার চিহ্নিত পথে ওরা এগোল। খানিকটা যাওয়ার পর চেকপোস্ট। লোহার রড় ব্যারিকেড তৈরি করেছে। পাশের ওয়াচ-রুম থেকে বনরক্ষী এগিয়ে এলে ড্রাইভার পরিচয় দিল। ডি এফ ও সাহেব যে এখানেও খবর দিয়ে রেখেছেন, তার প্রমাণ পাওয়া গেল বনরক্ষীর সন্ত্রস্ত হয়ে সেলাম

করার ভঙ্গি দেখে। এখন দু'পাশে ঘন জঙ্গল আর অজস্র পাখির চিৎকার। মাঝে-মাঝে বানরেরা রাস্তার ধারে নির্লিপ্তের মতো বসে আছে।

অমল সোম বললেন, "উত্তর বাংলায় মোট ৩১৫১ প্রজাতির উদ্ভিদ আছে।"

"উদ্ভিদ ?" মেজর সোজা হলেন।

"হ্যাঁ। তার মধ্যে গাছ হল ৫৪০ রকমের, গুল্ম ১৮৭৯, লতা ২১৬ আর মস, লাইকেন, ফার্ন ৫১৬ ধরনের। ঠিক একশো বছর আগে জে এম কোয়ান একটা বই লিখেছিলেন, 'দি ট্রিস অব নদার্ন বেঙ্গল ইনক্লুডিং শ্রাব্‌স, উডি ক্লাইম্বার্স, বাম্বুস, পাম অ্যান্ড ট্রি ফার্নস।' তাতে তিনি ৯৮৮ প্রজাতির উল্লেখ করেছিলেন।"

মেজর জিজ্ঞেস করলেন, "কী ধরনের গাছ সংখ্যায় বেশি ?"

"শাল, নিম, কাওলা, শিশু আর গামার। এ ছাড়া খয়ের, শিরীষ, ওদাল, শিমুল, বনকাপাস, জামরুল, অমলতাস, নাগেশ্বর গাছ দেখতে পাবে। এখানে ইউক্যালিপটাস গাছ কম, কিন্তু চাপ এবং বহেড়া গাছ পরিমাণে বেশি। এদের ফলও হয় প্রচুর। তাই এদিকে জীবজন্তুর আধিক্য বেশি।" অমল সোম বললেন।

"বাঘ আছে ?" মেজর প্রশ্ন করলেন।

"তিনি যে আছেন, তা সুহাসিনীতে ভানু ব্যানার্জি প্রমাণ দিয়েছেন।"

মেজর শব্দ করে হাসলেন, "তবু রক্ষে সিংহ নেই। বুঝলে অর্জুন, ওই প্রাণীটিকে আমি একদম বুঝতে পারি না। তুমি সিংহ দেখেছ ?"

"সার্কাসে দেখেছি।"

"কেমন সন্ন্যাসী-সন্ন্যাসী ভাবভঙ্গী। একবার আফ্রিকায়—।"

"আমরা বোধহয় এসে গিয়েছি।" অমল সোম গল্পটাকে গড়াতে দিলেন না।

ততক্ষণে চোখের সামনে চমৎকার একটা বাংলো ভেসে উঠেছে। গাড়ির আওয়াজ পেয়েই বোধহয় একজন সুবেশ যুবক বাংলোর সামনে এসে দাঁড়াল।

জিপসি থামতেই যুবক এগিয়ে এসে নমস্কার করল, "মিস্টার সোম ?"

অমল সোম জিপসি থেকে নেমে বললেন, "আমি।"

"আসুন সার। বড়সাহেব জানিয়ে দিয়েছেন আপনাদের আসার কথা। আমার নাম রঞ্জিত দত্ত, এখানকার রেঞ্জের দায়িত্বে আছি।"

অমল সোম তাদের সঙ্গে পরিচয় করিয়ে দেবার পর একজন আর্দালি ব্যাগপত্র বয়ে ভেতরে নিয়ে গেল। জিপসির ড্রাইভার জিজ্ঞেস করল, "আমাকে কি দরকার আছে ?"

অমল সোম মাথা নাড়লেন, "না। কিন্তু তুমি একা ফিরবে ?"

প্রশ্নের অর্থ বুঝতে পেরে ড্রাইভার বলল, "আমি লোকাল মানুষ, আমার কিছু

হবে না। আর হলে কে আটকাবে ? চলি।"

জিপসি চলে গেলে রঞ্জিত দত্ত জিজ্ঞেস করল, "কী ব্যাপার ?"

অমল সোম বললেন, "তেমন কিছু নয়।"

দোতলায় ব্যালকনি-সমেত দুটো পাশাপাশি ঘরে থাকার ব্যবস্থা। চমৎকার আয়োজন। মেজর বললেন, "গুড।"

দোতলা থেকে জঙ্গলের চেহারা আরও সুন্দর দেখাচ্ছে। সামনে খানিকটা ফাঁকা জায়গা। মনে হচ্ছিল ছুটতে-ছুটতে জঙ্গল ওই ফাঁকা জায়গায় এসে হুমড়ি খেয়ে পড়েছে। পাখি ডাকছে খুব। মিষ্টি একটা গন্ধ ভেসে আসছে মাঝে-মাঝে। কাঁঠালি চাঁপার গন্ধ।

রঞ্জিত দত্ত বলল, "এই বাংলোতে একজন বাবুর্চি আর একজন আর্দালি চব্বিশ ঘণ্টা থাকবে। আপনাদের যখন যা দরকার ওদের বললেই হবে।"

গাড়ি থেকে সবজির ঝুড়ি নামানো হয়েছিল। সেদিকে তাকিয়ে রঞ্জিত বললেন, "আরে ব্বাস, এসব আনতে গেলেন কেন ? আমি তো মাছ-মাংসের ব্যবস্থা করেছি।"

অমল সোম বললেন, "আমাদের না লাগলে আপনার সংসারে লাগতে পারে।"

"আমি সার একা। কলকাতার ছেলে, জঙ্গলের চাকরি নিয়ে এখন আর শহরে ফিরতে ইচ্ছে হয় না। আপনারা চা খাবেন ?"

অমল সোম কাঁধ নাচালেন, তারপর পাশের ঘরে ঢুকে গেলেন। রঞ্জিত দত্ত ইশারা করতেই আর্দালি নীচে নেমে গেল। অর্জুন জিজ্ঞেস করল, "আপনি কতদূরে থাকেন ?"

"হাফ কিলোমিটার দূরে। এদিকে এখন হাতির উৎপাত বেশি।"

"কেন ?" মেজর মুখ খুললেন।

"এই সময়টা ওরা আশেপাশের গ্রামে হানা দেয় খাবারের জন্যে। কেউ কেউ এই বাংলোর সামনে চলে আসে কিছু পাওয়া যাবে বলে। মনে হয় ওদের দর্শন আপনারা পেয়ে যাবেন দু-এক দিন থাকলেই।" রঞ্জিত দত্ত মাথা নাড়ল।

"আপনি আফ্রিকান হাতি দেখেছেন ?" আচমকা মেজর প্রশ্ন করলেন।

"না।" হকচকিয়ে গেলেন রঞ্জিত দত্ত।

"তাদের কাছে ভারতীয় হাতিকে শিশু মনে হবে। বাই দ্যা বাই, মিস্টার দত্ত, আপনি যখন এখানকার রেঞ্জার, তখন নিশ্চয়ই আপনার কাছে জঙ্গলের একটা ম্যাপ পাওয়া যাবে !"

রঞ্জিত দত্ত বললেন, "ম্যাপ আছে, তবে সেটা দেখতে আমার অফিসে আপনাকে যেতে হবে। দেওয়ালে টাঙানো তো, খুলে আনা যাবে না।"

"আপনি এখানে কতদিন আছেন ?"

“আট মাস।”

“এই জঙ্গলের কোনও রহস্যময় বস্তু, যেমন ধরুন, গাছপালা, পশুপাখি, ফুল, এসবের সন্ধান পেয়েছেন?” মেজর এমন ভাবে প্রশ্ন করলেন যে অর্জুন বুঝল তিনি আসল উদ্দেশ্য প্রকাশ করতে চান না।

রঞ্জিত দত্ত মাথা নাড়লেন, “সত্যি কথা বলতে কী এখন জঙ্গল তার সমস্ত রহস্য হারিয়েছে। তবে আমরা একটা হরিণের বাচ্চা পেয়েছিলাম যার চামড়া দেখলে মনে হবে নেকড়ে বা শেয়াল জাতীয় কোনও প্রাণীর।”

মাথা নাড়লেন মেজর, “এমন কোনও ফুলের সন্ধান পাননি, যার গন্ধ নাকে গেলে মানুষ মরে যেতে পারে। কিলার ফ্লাওয়ার!”

রঞ্জিত দত্ত মাথা নেড়ে ‘না’ বললেন।

“আপনি সমস্ত জঙ্গল চষে দেখেছেন?”

“সেটা কি সম্ভব?” হঠাৎ মনে পড়ে গিয়েছে এমন ভঙ্গিতে রঞ্জিত দত্ত বললেন, “অবশ্য ঘুম থেকে সান্দাকফু যাওয়ার পথে বিকেভঞ্জন নামে একটা জায়গার কথা শুনেছি। সেখানে খানিকটা জায়গা জুড়ে যখন ফুল ফোটে, তখন বাতাসে অক্সিজেন কমে যায়। ওই ফুল নাকি অক্সিজেন শুষে নেয়। ফুলটার নাম লোকেতি।”

“লোকেতি?”

“হ্যাঁ।”

“আচ্ছা মিস্টার দত্ত, আপনার এই জঙ্গলে স্বাধীনভাবে ঘোরাঘুরি করা যাবে?”

“না করাটাই ভাল। হঠাৎ যদি কোনও হিংস্র জন্তুর সামনে পড়ে যান, তা হলে বিপদ হবে। আপনারা যখন ঘুরতে চান বলবেন, আমি সঙ্গে গার্ড দিয়ে দেব। আচ্ছা, আমি কি এখন একটু অফিসে যেতে পারি, অনেক কাজ ফেলে এসেছি।” সবিনয়ে বললেন রঞ্জিত দত্ত। মেজর তৎক্ষণাৎ মাথা নাড়লেন। ভদ্রলোক একবার অমল সোমের ঘরের দিকে তাকিয়ে নীচে নেমে গেলেন। একটু পরে তাঁকে সাইকেলে চেপে উলটো দিকের জঙ্গলে মিলিয়ে যেতে দেখা গেল। আধ কিলোমিটার দূরত্ব এমন কিছু বেশি নয়।

অমল সোম তাঁর ঘরে বসেই চা খেলেন। বারান্দার বেতের চেয়ারে বসে মেজর বললেন, “আমি লক্ষ করেছি অর্জুন, তোমার দাদার মধ্যে একটুও রোমান্টিক ব্যাপার নেই। এই জঙ্গলে এসে কেউ কি ঘরে বসে থাকে? আমার ইচ্ছে করছে এখনই বেরিয়ে পড়ি।”

“যাবেন?”

“যেতে পারি। তবে প্রথম দিন তো, বেশিদূর না যাওয়াই ভাল। ওই রেঞ্জার ছোকরার অফিস থেকে ঘুরে আসা যাক। ম্যাপটা নোট করে নেওয়া যাবে।” মেজর উঠে দাঁড়ালেন।

বেরোবার আগে অর্জুন অমল সোমের দরজায় যেতে তিনি বললেন, "ঘণ্টা দুয়েকের মধ্যে ঘুরে এসো।"

অমল সোম শুয়েছিলেন চোখ বন্ধ করে। একটু আগেও ওঁকে যখন অসুস্থ বলে মনে হয়নি, তখন এভাবে শুয়ে থাকা বিস্ময়ের।

নীচে নেমে মেজর বললেন, "সাসপেন্সটা এবার ভাঙি ?"

অর্জুনের খেয়াল ছিল না। সে জিজ্ঞেস করল। "কোন সাসপেন্স ?"

"বাঃ, তখন তুমি জিজ্ঞেস করলে না, আমি সঙ্গে কোনও অস্ত্র এনেছি কিনা ?"

অর্জুনের মনে পড়ল। মেজর বললেন, "জঙ্গলে ঢুকতে হবে বলে আমি তৈরি হয়েই এসেছি। চলো, আর একটু এগিয়ে যাই, আর্দালিটা বারান্দা থেকে আমাদের লক্ষ করছে।"

অর্জুন মুখ ঘুরিয়ে দেখল লোকটাকে। আদৌ কোনও মতলব আছে বলে মনে হল না। গাড়ি চলার পথ ছেড়ে মেজর জঙ্গলে ঢুকলেন। গা ছাড়া-ছাড়া গাছগাছালি। পাতা মাড়িয়ে হাঁটা যায়। অর্জুন জিজ্ঞেস করল, "এখানে ঢুকলেন কেন ?"

"গায়ের পাশে গাছ না থাকলে জঙ্গলে হাঁটার থিম থাকে না। কাঠঠোকরা ডাকছে শুনতে পাচ্ছ ? কী রকম একটা ছন্দ আছে। গুড। হ্যাঁ, এইবার দ্যাখো।" মেজর বুক পকেট থেকে একটা কলম বের করলেন। মোটা ডট পেন।

"এটা কী ?"

"কলম।"

"ঠিকই, কিন্তু এ কলম সে কলম নয়। দাঁড়াও।" মেজর মুখ ঘুরিয়ে চারপাশে তাকালেন। হতাশ হয়ে বললেন, "সব নিরীহ পাখি। আরও একটু চলো।"

কিছুক্ষণ হাঁটার পর গাছের পাতায় সরসর শব্দ বাজল। ওরা দাঁড়িয়ে দেখার চেষ্টা করল। পাতার স্তূপ রয়েছে যেখানে, শব্দটা সেই স্তূপের মধ্যে ঢুকে পড়েছে। মেজর ফিসফিস করে বললেন, "এই কলমে টর্চের মতো একটা সুইচ আছে দেখতে পাচ্ছ ?"

"হ্যাঁ।"

"এবার ওই পাতাগুলোর দিকে টিপ করে সুইচটা টিপলাম।" কথা বলা মাত্র মেজরের আঙুল সুইচটাকে সরাতেই পাতাগুলোয় আগুন জ্বলে উঠল। সঙ্গে-সঙ্গে একটা বড়সড় গিরগিটি লাফিয়ে উঠেই পড়ে গেল আগুনে।

মেজর বললেন, "স্যরি। আমি সাপ ভেবেছিলাম।"

পাতাগুলো জ্বলছিল। অর্জুন দ্রুত এগিয়ে গিয়ে সেটাকে নেভাবার চেষ্টা করল। মেজর এসে পা লাগাতে আগুন নিভে গেল। এখন উৎকট ধোঁয়া

চারপাশে ছড়াচ্ছে। অর্জুন বলল, "সাঙ্ঘাতিক জিনিস তো!"

"হ্যাঁ হে। আমার বন্ধু মাইকেল এটা উপহার দিয়েছে। এর রেঞ্জ কম-সে-কম কুড়ি মিটার। পুরো টিপলে একটা হাতির শরীরের অনেকটা জ্বলে যাবে। অথচ পকেটে রাখলে কেউ বুঝতেই পারবে না এটা কী বস্তু। একবার ট্রাই করবে নাকি?"

"না। দেখলাম তো। চলুন, আলো পড়ে আসছে।"

ওরা জঙ্গলের ভেতর দিয়ে চলছিল। হঠাৎ গাড়ির আওয়াজ কানে এল। তারপরেই বোঝা গেল ওটা গাড়ি নয়, মোটর বাইক। বেশ জোরে বাইকটা ছুটে গেল পাশ দিয়ে। যেহেতু ওরা জঙ্গলের খানিকটা ভেতরে দাঁড়িয়েছিল, তাই মোটরবাইকের আরোহীর নজরে পড়েনি। আবার একইভাবে লোকটির পরিষ্কার চেহারা তাদেরও নজরে আসেনি।

মেজর বললেন, "জঙ্গলের ভেতর এমন উৎকট শব্দ করে বাইক চালাচ্ছে, ওর পানিশমেন্ট হওয়া উচিত। ননসেন্স।"

কিছুদূর যাওয়ার পর ওরা গাছ-ভাঙার শব্দ পেল। এবং তারপরেই ক্যানেস্তারা বাজার আওয়াজ। বেশ কিছু লোক একসঙ্গে চেঁচাচ্ছে। অর্জুন মেজরের হাত ধরল, "ফিরে চলুন।"

"কেন?"

"মনে হচ্ছে কোনও বন্যজন্তু এদিকে এসে পড়েছে। আর না এগোনোই ভাল।"

সঙ্গে-সঙ্গে মেজর জঙ্গল ছেড়ে রাস্তায় পা বাড়ালেন। শব্দটা ওদিকে হচ্ছে খুব। এবার পটকা ফাটতে লাগল। আর তার পরেই অর্জুন দেখতে পেল ওদের। গোটা তিনেক হাতি জঙ্গল ছেড়ে এসে দাঁড়িয়েছে রেঞ্জারের অফিসে যাওয়ার পথে। অন্তত একশো গজ দূরে দাঁড়িয়ে তাদের দেখছে একরোখা ভঙ্গিতে।

মেজর বললেন, "বিউটিফুল। কী অহঙ্কারী ভঙ্গি। ক্যামেরা আনা উচিত ছিল।"

আর তখনই একটা লোক পাশের গাছপালার মধ্যে দিয়ে ছিটকে রাস্তায় উঠে চিৎকার করে বলল, "পালাও, পালাও, হাতি বেরিয়েছে।"

লোকটাকে বাংলোর দিকে ছুটতে দেখে ওরাও দৌড়ল। মেজর ভারী শরীর নিয়ে তাল রাখতে পারছিলেন না। সামনে, ছোটা লোকটাকে ছুটতে ছুটতে অর্জুন লক্ষ করছিল। ওর শার্ট ছিঁড়ে গেছে। পায়ে জুতো রয়েছে একপাটি। পাম্প-শু্য গোছের। ডান হাত থেকে রক্ত পড়ছে। নির্ঘাত লোকটার অ্যাকসিডেন্ট হয়েছে।

বাংলোর কাছাকাছি পৌঁছে ধপ্ করে বসে পড়ল লোকটা। অর্জুন দৌড় থামিয়ে ওর পাশে দাঁড়িয়ে জিজ্ঞেস করল, "কী হয়েছে?"

"মরে গিয়েছিলাম। জোর বেঁচে গিয়েছি আজ। ওরে বাবা, সাক্ষাৎ যম।" হাঁপাতে হাঁপাতে কথাগুলো বলে যাচ্ছিল লোকটা।

"আপনি হাতিদের সামনে গেলেন কেন?"

"কী করে জানব ওরা বাঁকের আড়ালে আছে? উঃ, কী যন্ত্রণা হচ্ছে হাতটায়। বাইকে স্পিড ছিল, ব্রেক কষতে কষতে একেবারে ওদের সামনে আছড়ে পড়েছি। একটা শুঁড় দিয়ে মারতে আমি ছিটকে প্রাণ নিয়ে দৌড়ালাম জঙ্গলের ভেতরে। বাইকটা শেষ হয়ে গিয়েছে। ওরে বাবা!" লোকটা কাতরাতে লাগল।

অর্জুন ওকে বাংলোয় তুলে নিয়ে এল। সঙ্গে ফার্স্ট এইড বক্স সব সময় রাখেন অমল সোম। লোকটিকে ব্যান্ডেজ বেঁধে দিতে দিতে তিনি জিজ্ঞেস করলেন, "মেজর কোথায়?"

অর্জুনের মনে পড়ল। সতি তো! মেজর তো তার পেছনে ছুটে আসছিলেন। কোথায় গেলেন তিনি? বুকের ভেতর হাতুড়ির শব্দ শুরু হয়ে গেল অর্জুনের।

॥ নয় ॥

অদ্ভুত শব্দটা কানে আসতেই মেজর দাঁড়িয়ে গেলেন। শব্দটা অনেকটা শিস্-এর মতো। একটানা কিছুক্ষণ বেজে থেমে যাচ্ছে। পৃথিবীর অনেক জঙ্গলে মেজর ঘুরেছেন। সে-তুলনায় ডুয়ার্সের এই জঙ্গল কিছুই নয়। গাছগুলো তেমন ঘন নয়, হিংস্র প্রাণী নেই বললেই চলে। নেহাত কপালে লেখা না থাকলে বুড়ো বাঘ বা গণ্ডারের দর্শন পাওয়া যায় না। অর্জুনের সঙ্গে দৌড়তে দৌড়তে আছাড় খেয়ে পড়েছিলেন তিনি। ভেবেছিলেন হাত পা ভেঙেছে। কিছুই হয়নি টের পেয়ে মনে হল জঙ্গলটা একবার দেখে নেওয়া যাক। এই জঙ্গলের কোনও এক বিশেষ জায়গায় সেই বিষফুল ফোটে। অর্জুন বা অমল সোমের আগে যদি তিনি সেটা আবিষ্কার করতে পারেন, তা হলে তাঁর খ্যাতি বাড়বে। জঙ্গলের ভেতর গাড়ি চলার পথ ধরে দুর্বৃত্তরা এখন যতই ছোটাছুটি করুক, তার নাগাল পাবে না।

শিসের আওয়াজ লক্ষ করে মেজর এগোলেন। শব্দটা বাড়ছে, স্পষ্ট হচ্ছে, অর্থাৎ কাছাকাছি শব্দের উৎস আছে। মেজর সতর্ক হলেন। পায়ের তলায় বুনো ঘাস আর শুকনো পাতার ছড়াছড়ি। হঠাৎ শব্দটা থেমে গেল। যেন তাকে দেখতে পেয়েই থামল। মেজর স্থির হয়ে দাঁড়ালেন। হঠাৎ ঝটপট শব্দ হল। একটা ছোট হরিণ ছুটতে-ছুটতে গাছের নিচে এসে দাঁড়াল। মেজরের মাত্র হাত-আটেক দূরে দাঁড়িয়ে সে অবাক চোখে তাকাল। বড় মায়া হল ওকে দেখে। একটা কালো গাছের গুঁড়ির পাশে হরিণটা দাঁড়িয়ে তাঁকে দেখছে।

মেজর জিভে শব্দ করতেই হরিণটা গাছের দিকে সরে গেল। এবং তখনই ঘটনাটা ঘটে গেল। গাছের শরীর আচমকা চওড়া হয়ে হরিণটাকে ঢেকে ফেলল। ছোট্ট প্রাণীটির শরীর মুহূর্তেই কালো হয়ে গেল। একটু ঝটপটানির সময় বিচ্ছিন্ন হল গাছ কিন্তু সেটা কয়েক মুহূর্তের জন্য, আবার তা জোড়া লেগে গেল গাছের গায়ে। শুধু গুঁড়ির কাছটা ফুলে রইল হরিণের শরীরের জন্য। এরকম বিস্ময়কর ব্যাপার এই জঙ্গলে ঘটতে পারে, মেজর কল্পনাও করেননি। শুধু এই জঙ্গল কেন, পৃথিবীর কোথাও কোনও গাছ শরীর বাড়িয়ে হরিণের বাচ্চাকে খেয়ে নিতে পারে তা কেউ কি কখনও বিশ্বাস করবে ? ঝটপটানির সময় গাছ যখন বিচ্ছিন্ন হয়েছিল, তখন অংশটিকে কয়েক মুহূর্তের জন্যে নড়তে দেখেছিলেন তিনি। এখনও মনে হচ্ছে জায়গাটা নড়ছে। পায়ে পায়ে এগিয়ে গিয়ে দূরত্ব রেখে দাঁড়িয়ে তাঁর চোখ চড়ক গাছ হয়ে গেল। গাছ নয়। গুঁড়িটার অনেকটা জুড়ে রয়েছে বিশাল বিশাল কালো পিঁপড়ে। গায়ে গায়ে এমন চাপ বেঁধে রয়েছে, সামান্য দূর থেকেও তাদের আলাদা করে চেনা যাচ্ছে না। মাংসখেকো পিঁপড়ে। এদেরই এক স্বজাতি আফ্রিকার জঙ্গলে কয়েক ঘণ্টার মধ্যে একটা হাতির বাচ্চাকে সাবাড় করে দিতে পারে। কিন্তু তারা থাকে ঢিবির মধ্যে লুকিয়ে। এভাবে গাছের শরীরে লেপ্টে ঝুলে থেকে শিকারের জন্য অপেক্ষা করার বুদ্ধি তাদের নেই। যত ছোটই হোক হরিণটা পিঁপড়েগুলোকে নিয়ে ছুটে দূরে চলে যেতে পারল না। অর্থাৎ চটজলদি মেরে ফেলার কায়দা পিঁপড়েগুলো জানে। এখন দল বেঁধে হরিণটাকে খেয়ে নিচ্ছে ওরা। হয়তো আগামী কাল কিছু হাড় খুঁজে পাওয়া যাবে ওখানে। মেজর গাছটার আশপাশে কোনও পুরনো হাড় দেখতে পেলেন না। তিনি রুমালে মুখ মুছলেন। হরিণটার বদলে তিনি যদি গাছটার পাশে দাঁড়িয়ে বিশ্রাম নিতেন ? পিঁপড়ের বিষ যদি তাঁকে অসাড় করে দিত, তা হলে তিনি কিছুই করতে পারতেন না। অর্জুনরা হাড়গোড় দেখে কি তাকে চিনতে পারত !

সন্তর্পণে জায়গাটা এড়ালেন তিনি। এমন তো হতেই পারে, পিঁপড়েগুলো এক জায়গায় রোজ থাকে না। খানিকটা যাওয়ার পর একটা পরিষ্কার গাছের গোড়ায় কিছু হাড় পড়ে থাকতে দেখে তাঁর ধারণা সত্যি বলে প্রমাণ পেলেন। তিনি ঠিক করলেন, কাল সকালে ক্যামেরা নিয়ে এসে ছবি তুলবেন এবং একটা শিশিতে কয়েকটা জ্যান্ত পিঁপড়ে ধরে নিয়ে যাবেন প্রমাণ হিসেবে।

বিকেল ফুরিয়ে যাচ্ছে। জঙ্গলে অন্ধকার খুব দ্রুত ছড়িয়ে পড়ে। মেজর বুঝলেন এবার তাঁকে ফিরতে হবে। যত হালকা জঙ্গলই হোক না কেন, রাত নামলে তার চেহারা বদলে যায়। কিন্তু কিছুটা পথ হাঁটার পর তাঁর মনে হল, বাংলোর দিকে তিনি যাচ্ছেন না। তখন কোন পথে এদিকে চলে এসেছেন তা যেন ঠাওর করতে পারছেন না। এবং তখনই তিনি ডালপালা ভাঙার শব্দ পেলেন। দিনের আলো তখন নিভু-নিভু। অভিজ্ঞতা থেকে মেজর বুঝলেন,

ওই শব্দ হাতি কিংবা বাইসন ছাড়া কেউ করতে পারে না। এই জঙ্গলে গণ্ডার আছে কি না জানা নেই, তবে তাদের চরিত্র তাঁর জানা নেই। তিনি দৌড়াতে লাগলেন।

ভারী শরীর নিয়ে কিছুক্ষণ ছোটার পর দম নেওয়ার জন্য দাঁড়ালেন মেজর। এই জঙ্গলে দ্রুত ছোটাও সম্ভব নয়। কিন্তু এতেই তাকে জোরে জোরে নিশ্বাস নিতে হচ্ছিল। সেটা স্বাভাবিক হতে-না-হতেই অদ্ভুত একটা মিষ্টি গন্ধ নাকে এল। সঙ্গে-সঙ্গে মেজরের মাথা ঝিমঝিম করতে লাগল। শরীরে সেই ভাবটা ছড়িয়ে যাচ্ছিল। মেজর দ্রুত পিছু হটতে লাগলেন। যখন গন্ধটা আর নাকে নেই, তখন উবু হয়ে বসে পড়লেন তিনি।

এখন চারপাশে পাখির চিৎকার ছাড়া কোনও শব্দ নেই। ধাতস্থ হতে বেশ কিছুটা সময় লাগল। উঠে দাঁড়িয়ে মেজর উত্তেজিত হলেন। তাঁর মনে হল তিনি পেয়ে গেছেন। যে-খবর বিদেশি কাগজে ছাপা হয়েছিল, তা মিথ্যে নয়। ওই গন্ধের বৃত্ত থেকে তিনি যদি সরে না আসতেন, তা হলে তাঁর মৃতদেহ আজ রাত্রেই জানোয়ারের খাবার হয়ে যেত। ওই বিষফুল অবশ্যই ওখানে আছে। তিনি জায়গাটা চেনার চেষ্টা করলেন। অন্ধকার এখন বেশ জমাট। তবু একটা পত্রহীন গাছকে তিনি চিহ্ন হিসেবে ঠিক করলেন। কাল দিনের আলো ফুটলেই এদিকে চলে আসতে হবে। মেজর পা বাড়ালেন।

রেঞ্জার ততক্ষণে লোকজন জোগাড় করে ফেলেছেন। আহত লোকটিকে ইতিমধ্যে ফরেস্ট অফিসে ফেরত পাঠিয়ে দেওয়া হয়েছে। সেখান থেকে পুলিশের হাতে তুলে দেওয়ার কথা। রেঞ্জার স্বীকার করলেন মাঝে-মাঝেই দুর্বৃত্তরা জঙ্গলে হানা দেয়। তাদের হাতে এত আধুনিক অস্ত্র থাকে যে বাধা দেওয়ার সাহস তাঁরা পান না। আর এই লোকগুলোর পেছনে এদিকের কিছু ক্ষমতাবান মানুষ আছেন বলেই পুলিশও তেমন সক্রিয় নয়।

কিন্তু মেজরের সন্ধানে তখনই একটা অভিযান সংগঠিত করতে তৎপর হয়েছেন রেঞ্জার। জঙ্গলে ভয়াবহ ঘটনা যে ঘটবে না, তা কেউ জোর দিয়ে বলতে পারে না। অর্জুন খুব নার্ভাস হয়ে পড়েছিল সন্ধে নামতেই। রাত্রে মেজরের পক্ষে পথ চিনে আসা আরও দুরূহ হবে। অমল সোম গম্ভীর হয়ে বেতের চেয়ারে বসেছিলেন, আহত লোকটিকে অনেক জেরা করেও তিনি জানতে পারেননি মোটর সাইকেল আরোহীর পরিচয় কী। কেন এসেছিল। লোকটা ঠোঁট টিপে যন্ত্রণার ভান করে গিয়েছে। অমল সোম বুঝেছেন ওটা ভানই, কারণ লোকটা খুব বেশি আহত হয়নি। এখানে এসেই নীল চ্যাটার্জির সঙ্গে বিরোধে যেতে হবে তিনি ভাবেননি। এই সব ফালতু ঝামেলা তাঁকে আসল কাজ করতে দেবে না।

তিনি রেঞ্জারকে জিজ্ঞেস করলেন, "নিম টি এস্টেট এখান থেকে কতদূর?"

"মাইল দশেক।"

"আগামীকাল সকালে সেখানে যাওয়া যাবে ?"

"নিশ্চয়ই। কাউকে খবর পাঠাতে হবে ?"

"পাঠানো ভদ্রতা। মিসেস ব্যানার্জি নামে এক ভদ্রমহিলা বোধ হয় ওই চা-বাগানের মালিক। আমি তাঁর সঙ্গে দেখা করতে চাই।"—অমল সোম বললেন।

ঠিক এইসময় জঙ্গলের ভেতর গাড়ির আওয়াজ পাওয়া গেল। সন্ধে নেমে গেলে শুধু সরকারি অফিসার ছাড়া গাড়ি নিয়ে জঙ্গলে কেউ আসেন না। ঢোকার ব্যাপারে বিধিনিষেধ রয়েছে। রেঞ্জার উৎসুক হয়ে তাকালেন। ডি এফ ও সাহেব আসতে পারেন।

কিন্তু বাঁক ঘুরে যে গাড়িদুটোকে আসতে দেখা গেল, তার প্রথমটা নীল জিপসি। গাড়ি দুটো দাঁড়িয়ে গেল বাংলোর সামনে। দরজা খুলে ড্রাইভার চিৎকার করে উঠল, "অ্যাই, কে আছিস ? সামনে আয়।"

অর্জুন উঠে দাঁড়াচ্ছিল, তাকে ইশারায় বসতে বলে রেঞ্জার এগিয়ে গেলেন, "বলুন।"

"ও তুমি এখানে। তা চাঁদু, হঠাৎ ডানা গজাল কেন ?"

"আমি আপনার কথা কিছুই বুঝতে পারছি না।"

"বোঝাব। যে লোকগুলো আজ এসেছে, তারা কোথায় ?"

"ওঁরা আমাদের বড় সাহেবের গেস্ট।"

"ঘোস্ট করে ছেড়ে দেব।" নীল চ্যাটার্জি চিৎকার করল, "অ্যাই ! বেরিয়ে আয়।"

অমল সোম উঠে রেলিংয়ের পাশে দাঁড়ালেন।

"শোন ! এই এলাকা আমার। এখানে থাকতে হলে আমার কথা শুনে চলতে হবে। নতুন লোকদের প্রথমবার আমি একটা সুযোগ দিই। এর পর কেউ যদি আমার কোন লোককে অপমান করে, তা হলে তাকে এমন শাস্তি দেব যে, বাছাধন উঠে দাঁড়াতে পারবে না। কান খাড়া করে শুনে নে তোরা। অ্যাই রেঞ্জার, আমার লোকটা কোথায় ?

"তাকে ফরেস্ট অফিসে রাখা হয়েছে।"

নীল চ্যাটার্জি ইশারা করতে পেছনের গাড়িটা বেরিয়ে গেল। ওই গাড়ি যে জলপাইগুড়ির বরেন ঘোষালের ছোট ভাই চালাচ্ছে, তা বুঝতে অসুবিধে হল না। এবার নীল জিজ্ঞেস করল, "এখানে কেন আসা হয়েছে ?"

সম্বোধন তুই থেকে তুমিতে উঠল। অমল সোম কোনও জবাব দিলেন না। রেঞ্জার বললেন, "বেড়াতে। বললাম তো বড়সাহেবের গেস্ট ওঁরা।"

"বেড়ানোর আর জায়গা পেল না। আমার সঙ্গে যারা লাগে, তাদের প্রথমবার সতর্ক করি। দ্বিতীয়বারে ঠাকুর্দার নাম ভুলিয়ে দিই। তৃতীয়বারে

বাবার নাম আর চতুর্থবার নিজের। প্রথমবার হয়ে গেল আজ।" গাড়িতে উঠে বসল নীল চ্যাটার্জি। তারপর গাড়ি ঘুরিয়ে যেমন এসেছিল তেমন বেরিয়ে গেল।

রেঞ্জার উঠে এল ওপরে, "সরি স্যর। বুঝতেই পারছেন কী অবস্থায় আছি।"

অমল সোম বললেন, "ছেলেটা আপনার সঙ্গে ওইরকম ব্যবহার করল, আপনি কিছু বলতে সাহস পেলেন না। একজন সরকারি কর্মচারী হিসেবে আপনি কি কিছুই করতে পারেন না?"

"আমি বড়সাহেবকে বলেছি। থানায় জানানো হয়েছে। কিন্তু থানা যদি অ্যাকশন না নেয়, তা হলে তো আমরা অসহায়। শুধু-শুধু আপনাকেও অপমান করে গেল, বড়সাহেব জানলে আমার মুখ দেখানোর উপায় থাকবে না।" রেঞ্জারকে দুঃখিত দেখাচ্ছিল।

এবার অর্জুন কথা বলল, "অমলদা, আপনি কেন চুপ করে রইলেন?"

"কথা বলার সময় তখন ছিল না, অর্জুন। উন্মাদের হাতে অস্ত্র থাকলে তাকে এড়িয়ে যাওয়াই বুদ্ধিমানের কাজ। যাক, ওরা যে-জন্যে এসেছিল তা সফল হল।" অমলদার দৃষ্টি লক্ষ করে ওরা দেখল দ্বিতীয় গাড়িটা বাংলোর সামনে দিয়ে দ্রুত চলে গেল। অর্জুন বলল, "লোকটাকে নিয়ে গেল?"

"সেটাই তো স্বাভাবিক।" অমল সোম বললেন।

"সার, আপনি নিম টি-এস্টেটে যেতে চাইছিলেন, ওখানেই নীলবাবু থাকেন।"

"ঠিকই। সেজন্যেই যাচ্ছি।" অমল সোম বললেন, "আর দেরি করবেন না, বেরিয়ে পড়ুন।"

বাংলোর বাইরে এখন ঘন অন্ধকার। গোটাদুয়েক টর্চ, চারজন বনকর্মী, যাদের হাতে অস্ত্র বলতে লাঠি, জঙ্গলে ঢুকল। অর্জুন রেঞ্জারের সঙ্গে হাঁটছিল।

অর্জুন বলল, "লোকটা ওই রকম অসভ্য ব্যবহার সবার সঙ্গে করে?"

"হ্যাঁ। তবে যেখানে স্বার্থ থাকে, সেখানে যথেষ্ট ভদ্রলোক। আসলে কী করে জানি না ও' কয়েক বছরের মধ্যে প্রচণ্ড প্রভাবশালী হয়ে পড়েছে। কেউ ঘাঁটাতে সাহস পায় না। চাকরির জন্যে আমি এই বনবাদাড়ে পড়ে আছি। ও ইচ্ছে করলে আমার বারোটা বাজিয়ে দিতে পারে।"

"নীল চ্যাটার্জি কি শুধু চায়ের ব্যবসাই করে?"

"ওর যে কীসের ব্যবসা নেই, সেটাই বোঝা মুশকিল।"

রেঞ্জারের নির্দেশে কর্মীরা চিৎকার করতে লাগল। টর্চের আলো গাছেদের গায়ে-গায়ে ধাক্কা খাচ্ছিল। অর্জুন চিৎকার করল, "মেজর! মেজর! শুনছেন?"

কিন্তু কোনও সাড়া পাওয়া যাচ্ছিল না।

হঠাৎই গাছের আড়াল থেকে একটা লোক বেরিয়ে এল। টর্চের আলো তার ওপর পড়তেই লোকটা চট করে আড়ালে চলে গেল। রেঞ্জার চিৎকার করলেন, "কে ওখানে ?"

গলা ভেসে এল, "আপনারা যাকে খুঁজছেন, তিনি বোধ হয় ওপাশের গর্তে পড়ে আছেন।"

"তুমি কে ?" রেঞ্জার ধমকে উঠলেন।

কোনও উত্তর এল না। বেঞ্জার কর্মীদের হুকুম দিলেন, "ধরো তো লোকটাকে।"

কিন্তু টর্চের আলোয় লোকটাকে খুঁজে পাওয়া গেল না। রাতের অন্ধকারে কাছাকাছি গা-ঢাকা দিয়ে থাকলেও হদিস পাওয়া সম্ভব নয়। লোকটা জঙ্গলে আনাড়ি নয়।

রেঞ্জার বলল, "অদ্ভুত ব্যাপার! অন্ধকারে চিনতে পারলাম না, কিন্তু রাত-বিরেতে জঙ্গলে ঘুরে বেড়ানোর মতো লোক তো এই অঞ্চলে নেই।"

অর্জুনের মাথায় তখন মেজরের চিন্তা। সে রেঞ্জারকে বলতেই মেজরকে খুঁজে বের করতে আর সময় লাগল না। শুকনো পাতায় ভর্তি একটা গর্তে মেজর পাশ ফিরে শুয়ে আছেন, টর্চের আলোয় মনে হচ্ছিল আরামে ঘুমোচ্ছেন। কিন্তু তিনি যে অজ্ঞান হয়ে আছেন, সেটা টের পেতে দেরি হল না। বনকর্মীরা ধরাধরি করে ওঁকে বের কবে নিয়ে এলেন। অর্জুন মুখের কাছে হাত নিয়ে গিয়ে বুঝল নিঃশ্বাস পড়ছে।

বিস্তর ডাকাডাকির পর মেজর চোখ খুললেন। কিন্তু তাঁর কথা বলার সামর্থ্য ছিল না। বনকর্মীদের সাহায্যে ওঁকে জঙ্গল থেকে বের করে নিয়ে আসা হল। বাংলোর বিছানায় শুইয়ে দেওয়ার পর অর্জুন জিজ্ঞেস করল, "এখানে ডাক্তার পাওয়া যাবে না ?"

রেঞ্জার বললেন, "আশেপাশের প্রতিটি চা-বাগানে একজন করে ডাক্তার আছেন, কিন্তু এই রাত্রে তাঁরা কেউই আসবেন না। আপনি যদি চান, তা হলে গাড়ি বের করে ওঁকে হাসপাতালে নিয়ে যেতে পারি। শরীরে কোনও ক্ষতচিহ্ন নেই, কিছু হলে হার্টের ব্যাপার হতে পারে।"

অমল সোম বিছানার পাশে এসে দাঁড়িয়ে ছিলেন। বললেন, "একটু দেখি!"

তিনি ওঁর নাড়ি পরীক্ষা করলেন। তারপর জিজ্ঞেস করলেন, "খুব দুর্বল লাগছে ?"

মেজর কোনওমতে শব্দ উচ্চারণ করতে পারলেন, "হুঁ!"

অমল সোম অর্জুনকে বললেন, "একটু গরম দুধ খাইয়ে দিলে কাজ হতে পারে।"

গরম দুধ পেতে অসুবিধা হল না। বাবুর্চি সেটা এনে দিতে অর্জুন একটু একটু করে মেজরকে খাইয়ে দিল। অমল সোম বললেন, "ওকে এবার ঘুমোতে দাও।"

একজনকে অপেক্ষা করতে বলে রেঞ্জার বাকি বনকর্মীদের ছেড়ে দিলেন। দোতলার বারান্দায় দাঁড়িয়ে রেঞ্জার বললেন, "অদ্ভুত ব্যাপার ঘটছে আজ। ভদ্রলোক অজ্ঞান হয়ে পড়ে রইলেন আর সেই খবরটা দিয়ে গেল ভূতের মতো একজন। না হয় বুঝলাম চুরিটুরির ধান্দায় লোকটা জঙ্গলে ঢুকেছিল। কিন্তু আমাদের খবর দেওয়ার গরজ তো হওয়া উচিত নয়।"

অমল সোম বললেন, "হ্যাঁ। এই ব্যাপারটা অদ্ভুত। তবে অপরাধীদের মনেও মাঝে মাঝে বিবেক জেগে ওঠে। জেল পালানো অথবা গ্রেপ্তার এড়ানো অপরাধীদের কাছে এই জঙ্গল তো লুকিয়ে থাকার পক্ষে দারুণ।"

অর্জুন জিজ্ঞেস করল, "কিন্তু মেজর তো অজ্ঞান হয়ে যাওয়ার মতো ভীরু নন।"

"সেটা উনি জেগে না উঠলে বোঝা যাবে না। যাক, আজ অনেক হয়েছে। এবার খেয়ে নাও। রেঞ্জারসাহেব, আপনিও এখানে খেয়ে নেবেন নাকি ?"

রেঞ্জার আপত্তি জানালেন, "না, না,। আমি এবার চলি। বাবুর্চি, সাহেবদের খানা লাগাও।" বাবুর্চি বারান্দার এককোণে দাঁড়িয়ে ছিল, আদেশ পাওয়া মাত্র নীচে নেমে গেল।

রেঞ্জার বললেন, "কাল সকাল আটটায় গাড়ি পাঠাব ?"

"বেশ।" অমল সোম মাথা নাড়লেন।

ঠিক তখনই চিৎকার শোনা গেল। বাবুর্চি চেঁচাচ্ছে। রেঞ্জারের পেছন পেছন ছুটে গেল অর্জুন। কিচেনের দরজা খোলা। বাবুর্চি তাদের দেখে হাউমাউ করে বলল, "কোই আদমি খানা চুরি কিয়া সাব। সবজি আউর রোটি লে লিয়া।"

কিচেনের পেছন দিকের জানলা খোলা। রেঞ্জার জানালা দিয়ে টর্চের আলো ফেলতে কাউকে দেখা গেল না। একচিলতে মাঠ, মাঠের পর জঙ্গল।

বাবুর্চি যে পাত্রে রুটি রেখেছিল, তার ঢাকনা একপাশে পড়ে আছে। অর্ধেক রুটি নেই, সঙ্গে নেই সবজির বড় বাটি। অথচ চিকেনে হাত দেয়নি চোর।

রেঞ্জার বললেন, "কেউ যদি খাবার চুরি করতে আসে, তা হলে আগে চিকেন নেবে। এ কী ধরনের চোর ? তুমি দরজা বন্ধ করে যাওনি ?"

"হ্যাঁ সাব। তালা নেহি দিয়া।"

"ঠিক আছে। যা আছে তাই সাহেবদের দিও।" রেঞ্জার বেরিয়ে এলেন।

অর্জুন বলল, "এই চোর দেখছি নিরামিষ খেতে অভ্যস্ত।"

খাওয়াদাওয়ার শেষে বিছানায় শুয়ে এপাশ-ওপাশ করতে করতে অর্জুনের মনে পড়ে গেল। সুন্দর এখন জঙ্গলে পালিয়ে বেড়াচ্ছে। পার্বতী বড়ুয়া

বলেছিলেন যে, এদিকের জঙ্গলে ফল নেই, মাটি খুঁড়ে কিছু অবশ্য পাওয়া যায়। সুন্দরকে খাদ্য সমস্যায় পড়তে হবে। এই চোর সুন্দর নয় তো ? সে কণ্ঠস্বর মনে করার চেষ্টা করল। একদিন সুন্দর তার সঙ্গে কথা বলেছে, স্বর মনে রাখা তাই সম্ভব নয়। কিন্তু সুন্দর কি অত দূর থেকে এখানে চলে এসেছে পায়ে হেঁটে ? আর এই এলাকাটা তো নীল চ্যাটার্জির বাগানের কাছে। সুন্দরের পক্ষে তো দূরত্ব বাড়ানোই স্বাভাবিক, নীলের কাছাকাছি জঙ্গলে থাকবে কেন ?

এই সময় মেজর পাশের খাটে ঘুমিয়ে ঘুমিয়ে কিছু বললেন।

অর্জুন জিজ্ঞেস করল, "কিছু বলবেন ?"

"মাথা ! মাথায় মেরেছে। আঃ।" মেজর আবার নাক ডাকা শুরু করলেন।

মেজরের মাথায় কে মারল ? সুন্দর ? কেন ?

## ॥ দশ ॥

মেজরের মাথার ঠিক পেছনে যেন আধখানা আলু বসানো হয়েছে। ঘুম থেকে উঠেই তিনি তাঁর ব্যাগ খুলে দু-তিনটে ক্যাপসুল খেয়ে নিয়েছেন। খেয়ে বললেন, "কারও ভাল করতে নেই, বুঝলে ?" অর্জুন চুপচাপ দেখছিল। এখন সদ্য ভোর। জঙ্গলে হাজার পাখির ডাক। সূর্যদেব উঠি উঠি করছেন। পৃথিবীটা বড় শান্ত।

অমল সোম দরজায় এসে বললেন, "গুড মর্নিং।"

মেজর বললেন, "মর্নিং।"

"আপনি সুস্থ ?"

"আমার মাথা বলে আঘাতটা হজম করেছে, একটু ফুলে উঠেছে, এই যা।"

"আঘাতটা করল কে ?"

"অন্ধকারে মুখ দেখিনি। শুনুন, আমি পেয়ে গেছি। বিষফুল আর মাংসখাদক পিঁপড়ে পেয়ে গেছি। আমাদের এক্ষুনি যাওয়া দরকার। ক্যামেরাটা—।"

"আমরা আপনার আঘাত নিয়ে কথা বলছিলাম।"

"ও। বিশ্বাস হল না বুঝি। কী ভাবেন বলুন তো ? আমি আপনার চেয়ে গোয়েন্দাগিরি কম বুঝি ? এই ক' বছর ইংরেজি সাহিত্যের সব গোয়েন্দা বই তো শেষ করেছি, তার ওপর স্কটল্যান্ড ইয়ার্ডের পাঠ্যপুস্তকও নাড়াচাড়া করেছি। গত বছর...।" মেজর উত্তেজিত গলায় কথা বলছিলেন, কিন্তু তাকে হাত তুলে থামতে বললেন অমল সোম, "আমি গোয়েন্দাগিরি করি না।"

"অ।" মেজর থতমত হয়ে গেলেন।

"অন্ধকারে মুখ দেখেননি বললেন, তাই না ?"

"হ্যাঁ। টর্চ সঙ্গে ছিল না তো! প্রথমে মাংসখাদক পিঁপড়ে তারপর বিষ ফুলের গন্ধ আবিষ্কার করে আমি আপনাদের জানাতে ছুটে আসছিলাম। হঠাৎ দেখি জঙ্গলে জোনাকি জ্বলছে, নিবছে। একটা জোনাকি। তারপরেই বুঝতে পারলাম ওটা বিড়ির আগুন। কাছে গিয়ে লোকটার হাত শক্ত করে ধরে জিজ্ঞেস করলুম, "এই তুই কে ? এখানে কী করছিস ?' লোকটা বলল, 'বিড়ি খাচ্ছি। হাত ছাড়ো।' বলার ভঙ্গিতে মনে হল অ্যান্টি সোশ্যাল। হয়তো চোরা শিকারিদের কেউ। বললাম, 'রেঞ্জারের কাছে চল।' বলল, 'ঠিক আছে কিন্তু আমার ইয়ে পেয়েছে। করে নিই আগে।' বিশ্বাস করলাম। করতেই বিড়ির আগুন নিবে গেল। তারপরেই মাথার পেছনে আঘাত। আমার আর কিছু মনে নেই।" মেজর গড়গড় করে বলে গেলেন। বলতে বলতে তাঁর হাত উঠে স্পর্শ করল ফোলা জায়গাটা।

অর্জুন বলল, "আমরা আপনাকে খুঁজতে জঙ্গলে গিয়েছিলাম। তখন ওই লোকটাই হঠাৎ সামনে এসে হদিস দিয়েই আবার উধাও হয়ে গেল।"

"তাই নাকি! লোকটা কিন্তু ক্রিমিন্যাল।" মেজর বললেন।

অমল সোম বললেন, "হ্যাঁ। এখানে দেখছি ক্রিমিন্যালদের সংখ্যা কম নয়। যাক, এখনও ঘণ্টা দুয়েক সময় আছে গাড়ি আসার। আমি একটু হাঁটাহাঁটি করে আসি।"

মেজর তাঁকে সতর্ক করলেন, "জঙ্গলে গেলে কোনও গাছের গা ধরে হাঁটবেন না।"

"কেন ? গাছ আমার ক্ষতি করবে নাকি ?"

মেজর তখন তাঁর দেখা মাংসখাদৎ পিঁপড়ের কাহিনী শোনালেন। অমল সোম বললেন, "পিঁপড়েগুলোকে দেখাতে পারবেন ?"

"অফ কোর্স।"

অতএব তিনজনেই রওনা হল। অর্জুন এর আগে পিরান্‌হা মাছের গল্প শুনেছে। সেই ছোট্ট মাছ অবলীলায় একটা মানুষকে টুকরো টুকরো করে ফেলতে পারে। আর এক ধরনের পিঁপড়ে নাকি হাতির মৃতদেহ খেয়ে নিতে পারে কয়েক দিনে। কিন্তু একটা জ্যান্ত হরিণের বাচ্চাকে পিঁপড়েরা যা করেছে বলে মেজর বললেন, সেটা পৃথিবীর কেউ শুনেছে কিনা তার জানা নেই। মিনিট পনের হাঁটাহাঁটি হল। মেজর কিছুতেই জায়গাটা খুঁজে পাচ্ছিলেন না। যদিও এই হাঁটাহাঁটি খুব আরামপ্রদ নয়, তবুও কৌতূহলের কারণে কেউ আপত্তি করছিল না। শেষ পর্যন্ত মেজরই জিজ্ঞেস করলেন, "আমাকে কোথায় খুঁজে পেয়েছিলে বলো তো ?"

অর্জুন আরও খানিকটা ডান দিকে হেঁটে জায়গাটা দেখিয়ে দিল। গর্তের মধ্যে শুকনো পাতা মেজরের দেহের চাপে বসে গেছে অনেকটা। মিনিট

পাঁচেক হাঁটাহাঁটির পর মেজর চিৎকার করে উঠলেন, "ইউরেকা !"

মেজরকে ছুটে যেতে দেখে ওরাও পা চালালো। একটা গাছের সামনে গিয়ে থমকে দাঁড়ালেন মেজর। গাছটার নিচে পরিষ্কার ধবধবে কয়েকটা হাড় পড়ে আছে। কিন্তু গাছের গুঁড়ির কোনও অংশেই একটাও পিঁপড়ে নেই।

মেজর উত্তেজিত গলায় বললেন, "এইখানে পিঁপড়েগুলো ছিল মিস্টার সোম। ওই দেখুন, হরিণটার হাড় পড়ে আছে।"

অর্জুন বলল, "হরিণটার মাথার খুলি, পা কোথায় ?"

অমল সোম এগিয়ে গিয়ে একটা হাড় তুলে পরীক্ষা করলেন। তারপর বললেন, "উনি ঠিকই বলছেন। কয়েক ঘণ্টা আগে এটা কোনও জন্তুর শরীরে ছিল। মাংস মজ্জা খেয়ে নিয়ে, মেজরের দেখা যদি ঠিক হয়, পিঁপড়েরা চলে গেছে। আর জঙ্গলে তো শেয়াল-হায়েনার অভাব নেই, খুলিটুলিগুলো তারাই নিয়ে গেছে।"

একটা হালকা দাগ গাছের গুঁড়িতে ছিল। বোঝাই যাচ্ছে ওখানে কিছু চেপে ছিল অনেকক্ষণ। অমল সোম বললেন, "আপনি বলছিলেন পিঁপড়ের চাকের আড়ালে ঢাকা পড়ে গিয়েছিল এই জায়গাটা, তাই কালো দেখাচ্ছিল। তা হলে তো হাজার হাজার পিঁপড়ে থাকার কথা। একসঙ্গে ওগুলো গেল কোথায় ?"

মেজর বললেন, "নিশ্চয়ই কাছাকাছি আবার ফাঁদ পেতেছে।"

"না। জন্তুজানোয়ার থেকে পাখি পর্যন্ত খিদে না পেলে খাবার খোঁজে না। এখন ওদের পেট ভর্তি। যতক্ষণ না খিদে পাবে, ততক্ষণ ওরা ফাঁদ পাতবে না। মানুষের সঙ্গে এটাই পার্থক্য।"

অর্জুন আশেপাশে পিঁপড়ে খুঁজল। "না কোথাও নেই।"

"আপনার বিষফুল কোথায় ?" অমল সোম প্রশ্ন করলেন।

মেজর আবার উৎসাহে এগিয়ে গেলেন, "অন্ধকার ছিল, তবু আমি একটা পাতাঝরা গাছকে চিহ্ন হিসেবে রেখে এসেছি।"

ন্যাড়া গাছটাকে খুঁজে বের করতে সময় লাগল না। হাত বাড়িয়ে ওদের দেখতে বললেন, "একটু এগিয়ে গেলেই গন্ধ পাওয়া যাবে। সাবধান !"

অর্জুন চারপাশে তাকাল। সকালের জঙ্গলে পাখিদের ব্যস্ততা থাকে। চার পাশেই তারা চেঁচামেচি করছে। কয়েকটা বাঁদর গাছের ডাল ধরে ওপাশে চলে গেল। সে জিজ্ঞেস করল, "আপনি কোন দিকে গন্ধ পেয়েছিলেন ?"

"ওই দিকে।"

"কিন্তু ওদিকে যদি বিষফুল থাকে, তাহলে পাখি বা বানরের কিছু হচ্ছে না কেন ?"

অমল সোম বললেন, "ঠিক কথা। মেজর, আপনার বোধহয় ভুল হচ্ছে।"

"অসম্ভব। ওই গন্ধ নাকে ঢোকামাত্রই আমার শরীর ঝিমঝিম করছিল।" মেজর প্রতিবাদ জানিয়ে একপা একপা করে এগোতে লাগলেন।

অর্জুন স্বচ্ছন্দে হাঁটতে লাগল তাঁকে ডিঙ্গিয়ে। তারপরেই ওরা হাসনুহানার ঝোপটাকে দেখতে পেল। সকালেও সেই ফুলের গন্ধ বাতাস জুড়ে রয়েছে। মেজর অর্জুনের হাত ধরে টানলেন, "খবরদার। আর এগিও না।"

গন্ধ নাকে লাগলেও শরীরে কোনও প্রতিক্রিয়া হচ্ছিল না। অর্জুন ফুলটাকে লক্ষ করছিল। জলপাইগুড়িতে এ রকম হাসনুহানা গাছ সে অনেক দেখেছে। তার ফুলের সঙ্গে এর কোনও পার্থক্য নেই। হাসনুহানার গন্ধে সাপ আসে বলে প্রচার আছে। এ ছাড়া আর কোনও ক্ষতির সম্ভাবনা নেই। অমল সোম শব্দ করে হাসলেন, "জঙ্গলে ঢুকে গন্ধ পেয়েই ভাবলেন, বিষ ফুলের গন্ধ ?" তিনি এগিয়ে গিয়ে ফুলের ঘ্রাণ নিলেন। "সত্যিই কড়া গন্ধ। কিন্তু দেখুন, আমি ঠিকই আছি। কাল রাত্রে আপনি মানসিকভাবে গোলমেলে ছিলেন।"

মেজর ততক্ষণে বুঝেছেন তিনি ভুল করেছেন।

অমল সোম এবার ফিরলেন। তাঁর পাশে হাঁটতে হাঁটতে মেজর বললেন, "হতে পারে। হতে পারে কেন, ভুল নিশ্চয়ই হয়েছে। কিন্তু পিঁপড়েদের ব্যাপারটা একশো ভাগ সত্যি।

"ঠিক। ওই হাড়গুলো তো মিথ্যে নয়। তবে জঙ্গলের এত কাছাকাছি যদি আপনার বিষফুল থাকত, তাহলে রেঞ্জার খবর পেয়ে যেতেন।" অমল সোম এগিয়ে চললেন।

ব্রেকফাস্ট খাওয়া শেষ না হতেই গাড়ি এসে গেল। অমল সোম বললেন, "তা হলে আপনারা চারপাশে ঘোরাঘুরি করুন।"

মেজর বললেন, "তার মানে ? আমাদের তো নিম টি এস্টেটে যাওয়ার কথা।"

"আপনারা যেতে চান ?"

"হ্যাঁ, আপনাকে একা ছেড়ে দেওয়া যায় না।"

অমল সোম হাসলেন, মুখে কিছু বললেন না।

ফরেস্ট থেকে বেরিয়ে গতকালের সেই রাস্তা ধরে বেশ কিছুটা পথ যাওয়ার পর চা বাগানের গায়ে নিম টি এস্টেটের সাইনবোর্ড চোখে পড়ল। অমল সোম বললেন, "মনে হচ্ছে বাগানটা বেশ বড়। বাঙালি মালিকের বাগান তো এখন হাতে গোনা।"

এখানে আসার পথে যে ক'টা চায়ের বাগান নজরে পড়েছে, তার সাইনবোর্ডে হয় বিদেশি নামের কোম্পানি নয় অবাঙালি নাম চোখে পড়েছে। এসব নিয়ে অর্জুন কখনও মাথা ঘামায়নি। এককালে জলপাইগুড়ির এস পি রায় এবং বীরেন ঘোষ অনেক চা-বাগানের মালিক ছিলেন। ওঁদের মৃত্যুর পর এস পি রায়ের ছেলেরা খুব ভালভাবে ব্যবসা করলেও বীরেন ঘোষ মশাই-এর ছেলে তাদের চা-বাগান বিক্রি করে দিয়েছেন। এই নিয়ে জলপাইগুড়ির পুরনো

মানুষেরা আফসোস করেন। অমল সোমের কথা শুনে মনে হল তাঁরও আফসোস ওই কারণে।

গাড়ি বাগানের গেট পেরিয়ে সরু রাস্তায় ঢুকে পড়ল। সাদা নুড়ি পাথরের রাস্তা। ওপাশে ফ্যাক্টরির শেড দেখা যাচ্ছে। এপাশে অফিস। বেশ নির্জন জায়গা। গাড়ি থেকে নেমে ওরা এপাশ ওপাশে তাকাতেই একজন মঙ্গোলিয়ান যুবক এগিয়ে এসে নমস্কার করল। অমল সোম জিজ্ঞাসা করলেন, "মিসেস ব্যানার্জি আছেন ?"

"মেমসাহেব বড়া বাংলোতে আছেন।"

"বড়া বাংলো ?"

"হ্যাঁ। ওই ওপাশে বড়া বাংলো, আর ডানদিকে ছোটা বাংলো।"

মেজর জিজ্ঞেস করলেন, "মিস্টার হরপ্রসাদ সেন কি এখানে আছেন ?"

"হ্যাঁ। আসুন আমার সঙ্গে।" ছেলেটি এগোল।

অমল সোম অবাক হয়ে জিজ্ঞেস করলেন, "এঁকে চিনলেন কী করে ?"

অর্জুন জবাব দিল, "জলঢাকার কাছে আলাপ হয়েছিল। উনি নীল চ্যাটার্জির পেছন পেছন আসছিলেন। ওই যে ঝামেলাটা।"

"বুঝেছি।" অমল সোম মাথা নাড়লেন।

অফিসটি ছিমছাম। ছেলেটি জানাতেই তাদের ভেতরে নিয়ে আসতে বললেন হরপ্রসাদ সেন। মেজরকে দেখে বৃদ্ধের কপালে ভাঁজ পড়ল, "কোথায় যেন—ওহো, কী ব্যাপার ?"

"চিনতে পারছেন ?" মেজর গম্ভীর গলায় বললেন।

"বিলক্ষণ।"

"ইনি অমল সোম। সত্যসন্ধানী।"

অমল সোম নমস্কার করলেন, "ওসব কিছু নয়। আমি এই বাগানের মিসেস ব্যানার্জির সঙ্গে দেখা করতে চাই। কিছু ব্যক্তিগত কথা বলব।"

হরপ্রসাদ সেন ঘড়ি দেখলেন, "ওঁর অফিসে আসার সময় হয়ে গিয়েছে। যদিও 'ব্যক্তিগত কথা' বললেন, তবু জানতে পারি প্রসঙ্গটি আমাদের ছোট সাহেবকে নিয়ে কি ?"

"আপনার অনুমান ঠিক।"

"তা হলে বলব, কথা বলে কোনও লাভ হবে না। উনি স্পষ্ট বলে দিয়েছেন যে, ছোট সাহেবের কোনও ব্যাপারে থাকবেন না।"

"সেটা আপনাদের বলেছেন। আমি নিজের কানে শুনে যেতে চাই।"

হরপ্রসাদ সেন দরজার দিকে তাকালেন। মঙ্গোলিয়ান ছেলেটি ওদের এই ঘরে পৌঁছে দিয়ে বেরিয়ে গেছে। হরপ্রসাদবাবু গলা নামালেন, "নতুন কোনও ঘটনা ঘটেছে ?"

অমল সোম বললেন, "অনুমান করছি আপনি স্বর্গত অশ্বিনী ব্যানার্জীর

আমলের লোক।"

"ঠিক তাই। এসব দেখে শুনে আমি ছুটি চেয়েছিলাম কিন্তু মিসেস ব্যানার্জি আমাকে ছাড়তে চান না। বয়েসও হয়েছে, মানাতে পারছি না তাই।" কথা বলতে বলতে কান খাড়া করলেন হরপ্রসাদ সেন, "ওই যে, মেমসাহেব এসে গেছেন। আপনারা বসুন।"

হরপ্রসাদ সেন তড়িঘড়ি উঠে গেলেন। ততক্ষণে একটা গাড়ি এসে থেমেছে অফিসে। বড়া বাংলো পাথর ছোঁড়া দূরত্বে হলেও মিসেস ব্যানার্জি গাড়িতেই অফিসে আসেন। তাঁকে এই ঘর থেকে দেখা যাচ্ছিল না।

মেজর জিজ্ঞেস করলেন, "আপনি কি ওই বদমাসটার বিরুদ্ধে নালিশ করতে চান ?"

"তাতে কি কোনও লাভ হবে ? শুনলেন তো ভাইয়ের ব্যাপারে উনি থাকেন না।"

বারান্দায় শব্দ হল। তারপরই হরপ্রসাদ সেনের গলা, "আসুন, আসুন।"

গটগট করে ভদ্রমহিলা ঘরে ঢুকলেন। অমলদাকে অনুসরণ করে ওরা দাঁড়িয়ে পড়ল। মিসেস ব্যানার্জির বয়স পঞ্চাশের কাছে, মাথার সামনের দিকের চুল ইন্দিরা গান্ধীর মতো সাদা। সাদা জামা আর শাড়িতে বেশ ব্যক্তিত্বময়ী বলেই মনে হচ্ছে।

অমল সোম নমস্কার করে নিজেদের পরিচয় দিলেন।

অর্জুন লক্ষ করল, বাগানের মালিক হওয়া সত্ত্বেও ভদ্রমহিলা হরপ্রসাদ সেনের চেয়ারে না বসে পাশের একটা চেয়ার টেনে নিয়ে বললেন, "বসুন মিস্টার সেন। বসুন আপনারা। হ্যাঁ, কী ব্যাপার ? আমি তো ভাবতেই পারছি না, আপনাদের মতো নামী লো- অকারণে আমার বাগানে সময় নষ্ট করতে আসবেন।

হরপ্রসাদ সেন নিচু গলায় বললেন, "মিস্টার সোম আপনার সঙ্গে ব্যক্তিগত কথা বলতে চান। বিষয়টা আমাকে বলেননি।"

অমল সোম বললেন, "মিসেস ব্যানার্জি, আপনাকে বিরক্ত করছি বলে দুঃখিত। কোনও এক সময় আমি আপনার স্বর্গত স্বামীকে চিনতাম। অশ্বিনীবাবু মানুষ হিসেবে শ্রদ্ধেয় ছিলেন। তাঁর মৃত্যুর পরে আপনি যেভাবে এই বাগান চালাচ্ছেন, তা প্রশংসনীয়।"

"অনেক ধন্যবাদ। কিন্তু যেভাবে চালানো উচিত তা পেরে উঠছি না। মডার্ন মেশিনারি ব্যবহার করার মতো আর্থিক সঙ্গতি আমার নেই। আপনি কি আলাদা কথা বলতে চান ?" আচমকা গলার স্বর বদলে গেল।

"দরকার নেই। শুনেছি আপনার ভাই নীল চ্যাটার্জি আপনাদের সমস্ত সম্পদের উত্তরাধিকারী। অতএব তাঁর আচার-আচরণ সম্পর্কে আপনার দায়িত্ব থেকে যাচ্ছে। তিনি এই এলাকায় যেভাবে রাজত্ব করছেন, তা মাফিয়া ডনেরাই

করে থাকে। আপনার স্বামী বেঁচে থাকলে নিশ্চয়ই সহ্য করতেন না। আমার একমাত্র প্রশ্ন, আপনি কী করে আপনার ভাইয়ের গুণ্ডামিকে প্রশ্রয় দিয়ে চলেছেন ?" অমল সোম খুব শান্ত গলায় প্রশ্ন করলেন। অর্জুন ভাবছিল এসব শুনে মিসেস ব্যানার্জি খুব চটে যাবেন। কিন্তু নিঃশব্দে হাসলেন মাত্র, "আর কিছু ?"

"না।"

"আপনি নিশ্চয়ই তার গুণ্ডামির প্রমাণ পেয়েছেন, নইলে আমাকে বলতে আসতেন না। আপনি বললেন, আমি তাকে প্রশ্রয় দিচ্ছি। ভাল কথা। কিন্তু একই সঙ্গে স্থানীয় পুলিশ, সরকারী সংস্থাগুলো, জেলার এস পি, স্থানীয় মানুষজন তাকে কি প্রশ্রয় দিচ্ছে না ? কোনও এক ব্যক্তির কতখানি ক্ষমতা থাকতে পারে যে, সবাইকে সে হাতের মুঠোয় রাখতে পারে ?"

"আমার প্রশ্নের এটা উত্তর হল না।"

"মিস্টার সোম, আমি কীভাবে ক্ষতিপূরণ করতে পারি, বলুন ?"

"ক্ষতিপূরণ ?"

"নিশ্চয়ই সে আপনাকে অপমান করেছে ?"

"করেছে। কিন্তু কুৎসিত গালাগাল আর হুমকির ক্ষতিপূরণ কিসে হওয়া সম্ভব ?"

"আমি জানি না।"

"বেশ। আমি আপনাকে সতর্ক করে দিতে এসেছিলাম। নিশ্চয়ই আপনি ভাই সম্পর্কে অত্যন্ত দুর্বল। কিন্তু এই কারণ আপনার স্বামীর ব্যবসায় বদনাম তৈরি করছে। আচ্ছা, আপনার সময় নষ্ট করার জন্যে আমি দুঃখিত। নমস্কার !" অমল সোম উঠে দাঁড়ালেন।

এইসময় বাইরের নুড়ি পাথর ছিটকে ব্রেক কষে গাড়ি থামার আওয়াজ এল। হরপ্রসাদ সেন চাপা গলায় বলে উঠলেন, "ছোট সাহেব এসেছেন।"

অমল সোম এবং অর্জুন ততক্ষণে বাইরের বারান্দায় পা রেখেছে। মেজর পেছনে। গাড়ি থেকে নেমে নীল চ্যাটার্জি ওদের দেখতে পেয়ে বেশ অবাক হয়েছে বোঝা যাচ্ছে। দ্রুত পা ফেলে কাছে এসে সে জিজ্ঞেস করল, "এখানে কী ব্যাপার ? আপনারা তো ফরেস্ট বাংলোয় উঠেছেন ?"

অমল সোম বললেন, "কাল 'তুমি' 'তুই' শুনেছিলাম, আজ 'আপনি'। এসো অর্জুন।"

"দাঁড়ান, দাঁড়ান, ওরকম চালিয়াতের মতো আমার সঙ্গে কথা বলার সাহস হল কী করে ? এটা আমার বাগান, ফরেস্ট বাংলো নয়।" চিৎকার করে উঠল নীল।

"বাগানটা এখনও মিসেস ব্যানার্জির। উনি মরে না যাওয়া পর্যন্ত তাঁরই।" অমল সোম এগিয়ে গেলেন গাড়ির দিকে।

নীল চ্যাটার্জি কিছু বলতে যাচ্ছিল, কিন্তু তার আগেই বারান্দা থেকে মিসেস ব্যানার্জির গলা ভেসে এল, "নীল !"

নীল পেছন ফিরে তাকাল।

"আর একটা কথাও আমি শুনতে চাই না। এদিকে এসো।"

ওরা গাড়িতে উঠল। গাড়িটা যখন বাগান ছাড়াতে যাচ্ছে, তখন ওপাশ থেকে মারুতিটা বাঁক নিল। দুটো গাড়ি মুখোমুখি দাঁড়িয়ে গেল। ওপাশের গাড়ির স্টিয়ারিং-এ বসে আছে জলপাইগুড়ির বরেন ঘোষালের ছোট ভাই।

## ॥ এগারো ॥

হঠাৎ ডান হাতটা বাইরে বেরিয়ে এল, তার মুঠোয় রিভলভার।

বরেন ঘোষালের ভাই চিৎকার করে উঠল, "তিন গুনব, এর মধ্যে কথা না শুনলে গুলি চালাতে বাধ্য হব। ওয়ান—।"

মেজর হকচকিয়ে গেলেন। চাপা গলায় বললেন, "এ দেখছি উন্মাদ। কী হবে ?"

অমল সোম বললেন, "গুলি করে সবাইকে মেরে ফেলতে পারবে না। যে বেঁচে থাকবে, সে থানায় যাবে। তোমার নির্ঘাত ফাঁসি হবে।"

মেজর বললেন, "আশ্চর্য ! আপনি এখনও ঠাণ্ডা মাথায় আছেন ?"

অর্জুনের মাথায় একটা মতলব খেলে গেল, "আপনার কলমটা দিন তো !"

"কী করবে ?"

"দিন না।" ব্যস্ত হয়ে হাত বাড়াতেই বরেন ঘোষালের ভাই চিৎকার করল, 'টু' !"

তড়িঘড়ি কলমটা দিয়ে দিলেন মেজর। অর্জুন সেটা নিয়ে নীচে নামল। তারপর দুটো হাত মাথার ওপর তুলে এগোতে লাগল। ছেলেটা চিৎকার করল, "গৌর-নিতাই হয়ে কোনও লাভ নেই, গাড়ি হঠাও, নইলে তিন বললেই গুলি চালাব।"

"ক'জনকে মারবে ?" একেবারে কাছাকাছি পৌঁছে গিয়েছিল অর্জুন।

"সবক'টাকে। আমাকে তো চেনো না !"

"কিন্তু তার আগে যদি তোমার শার্টে আগুন ধরে যায় ?"

"আমার শার্টে ? হ্যা হ্যা হ্যা। আমার গায়ে আগুন দেবে এমন কেউ জন্মায়নি রে ! আমি এবার থ্রি বলছি।" রিভলভারটাকে অর্জুনের বুক লক্ষ করে ধরল সে।

কথা বলার সময় হাত মাথার ওপর রেখেই পেনটাকে ঘুরিয়ে নিয়েছিল অর্জুন। এবার বলল, "এক মিনিট। আমি ম্যাজিক জানি। সেটা কী রকম একটু দ্যাখো।"

তক্ষুণি বোতাম টিপল সে। সঙ্গে সঙ্গে গাড়ির হুডটা জ্বলে উঠল। প্রাণপণে লাফ দিল বরেন ঘোষালের ভাই। ব্যালান্স রাখতে না পেরে চা-গাছের গায়ে হুমড়ি খেয়ে পড়তেই রিভলভার ছিটকে গেল হাত থেকে। অর্জুন দ্রুত সেটা তুলে নিল। ততক্ষণে গাড়ির নরম হুডটা পুড়ে ছাই। বরেন ঘোষালের ভাই ততক্ষণে উঠে দাঁড়িয়ে দৃশ্যটি দেখে বলে উঠল, "আই বাপ !"

এবার বীরদর্পে মেজর নেমে এলেন। সোজা ছেলেটার পাশে পৌঁছে ওর কান টেনে ধরলেন, "সেদিনের ছেলে, গুণ্ডামি করে বেড়াচ্ছ। মেরে হাড় ভেঙে দেব বানর ! যা, তাড়াতাড়ি গাড়ি ব্যাক কর, নইলে তোকে পুড়িয়ে মারা হবে।"

ওপরের কভার পুড়িয়ে আগুন নিভে গিয়েছিল। অমল সোম ডাকলেন, "শোনো, ওকে এই গাড়িতে নিয়ে এসো। মেজর, আপনি গাড়িটা চালাতে পারবেন ?"

মেজর বললেন, "আমার আবার গিয়ার-ছাড়া গাড়ি চালানো অভ্যেস। বুঝলে অর্জুন, আমেরিকায় গাড়িতে গিয়ার থাকে না।"

অর্জুন গাড়িটা পরিষ্কার করে উঠে বসল। বাইক চালানো অভ্যেস, গাড়ির হাত খুবই কাঁচা। মেজর বললেন, "ওটা দাও। সঙ্গে রাখা ভাল। চলো হে।"

টর্চ সঙ্গে নিয়ে তিনি ফিরে গেলেন বরেন ঘোষালের ভাইয়ের হাত ধরে। যে ছেলেটা এতক্ষণ বীরদর্পে তড়পাচ্ছিল, সে হঠাৎ ভেজা মুড়ির মতো মিইয়ে গেছে। বারংবার ঘুরে ঘুরে দেখছে অর্জুনকে।

বেশ সজাগ হয়ে অমল সোমদের অনুসরণ করে গাড়িটা চালিয়ে নিয়ে এল অর্জুন। সামনের গাড়ির ড্রাইভার সোজা থানার সামনে দাঁড়িয়ে গেলে সেও ব্রেক চাপল। থানার বাইরে দু'জন সেপাই দাঁড়িয়ে ছিল, তাদের ডাকলেন অমল সোম, "বড়বাবু আছেন ?"

"হ্যাঁ সার।"

"তা হলে একে নিয়ে ওঁর কাছে চলুন।"

সেপাইটি বরেন ঘোষালের ভাইকে দেখে হকচকিয়ে গেল। বোঝা যাচ্ছে সে চিনতে পেরেছে। তাকে ইতস্তত করতে দেখে অমল সোম ধমকালেন, "যা বলছি তাই করুন।"

সেপাইটি নিতান্ত অনিচ্ছায় আদেশ পালন করল। হয়তো সে অমল সোমকে বড় অফিসার মনে করেছিল। অর্জুন রিভলভারটা সঙ্গে নিয়ে ওদের অনুসরণ করল।

থানার বড়বাবুর বয়স হয়েছে। দেখলেই বোঝা যায় রিটায়ার করার মুখে এসে পৌঁছেছেন। হঠাৎ এইসব ব্যাপার দেখেশুনে খুবই অস্বস্তিতে পড়লেন। অমল সোম বললেন, "এই ছেলেটির শিক্ষা হওয়া দরকার। আমার বক্তব্য

রেকর্ড করে ওকে হাজতে পুরুন।"

বরেন ঘোষালের ভাই ততক্ষণে একটু সাহস ফিরে পেয়েছে। চাপা গলায় বলল, "আপনারা ঝামেলা বাড়াবেন না। সেই হ্যামিলটনের কেসটা মনে আছে তো!"

বড়বাবু সোজা হয়ে বসলেন, "অল্পবয়সী ছেলের ব্যাপার, হঠাৎ মাথা গরম করে ফেলেছিল। এটা নিয়ে আর না এগোলেই তো ভাল।"

"অল্পবয়সী ছেলে যখন গালাগাল দিয়ে রিভলভার থেকে গুলি চালাবার চেষ্টা করে, তখন তার শাস্তির জন্যে এগোতে হয়। আপনি ডায়েরি নিন। আপনার অসুবিধে থাকলে এস পি.কে ফোন করে বলুন জলপাইগুড়ির অমল সোম ইনসিস্ট করছেন, কিন্তু আপনি ডায়েরি নিচ্ছেন না। কী করবেন ভেবে দেখুন।" অমল সোমের কথা শেষ হওয়ামাত্র কাজ শুরু হয়ে গেল। বরেন ঘোষালের ভাইকে পুলিশের হেফাজতে দিতে সে চিৎকার করে উঠল, "আমিও ডায়েরি করব। আমার গাড়িতে এরা আগুন ধরিয়ে দিয়েছিল।"

বড়বাবু বললেন, "সে কী!"

"হ্যাঁ। বাইরে চলুন, দেখাচ্ছি।"

বড়বাবু যেন উৎসাহিত হয়েই বাইরে এলেন। ছেলেটি দেখাল, "ওই যে, কভার পুড়ে ছাই হয়ে গেছে। অল্পের জন্যে বেঁচে গিয়েছি আমি!"

"আপনারা আগুন লাগিয়েছেন?" বড়বাবু ঘুরে দাঁড়ালেন।

অমল সোম জিজ্ঞেস করলেন, "ওকে জিজ্ঞেস করুন আগুন যদি লাগানো হয়ে থাকে, তা হলে কী দিয়ে লাগানো হয়েছে?"

"মাজিক, ম্যাজিক করে আগুন ধরিয়েছে ও।" অর্জুনকে দেখিয়ে দিল ছেলেটা।

"ম্যাজিক? ম্যাজিকের আগুন আসল হয় নাকি! লোকে বিশ্বাস করবে?"

গাড়িতে উঠে অমল সোম জিজ্ঞেস করলেন, "আপনাদের অস্ত্রটি একবার দেখতে পারি?"

মেজর সোৎসাহে এগিয়ে দিলেন। চোখের সামনে ধরে ঘুরিয়ে-ফিরিয়ে দেখলেন অমল সোম। মেজর বললেন, "আপনি যদি ইচ্ছে করেন, তা হলে রেখে দিতে পারেন।"

অমল সোম কলমটা ফিরিয়ে দিলেন, "সঙ্গে অস্ত্র রাখা আমি অনেক দিন ছেড়ে দিয়েছি।"

অর্জুন জিজ্ঞেস করল, "ছেলেটার কী হবে মনে হয়?"

"কী আর হবে? আধঘণ্টা বাদেই জামিন নিয়ে যাবে। কষ্ট করে কোর্টে তুলবে বলে মনে হয় না। তবে থানার রেকর্ডে ঘটনাটা লেখা থাকল, এইটেই লাভ।"

ওরা ফিরে এল জঙ্গলের ভেতর। আকাশে মেঘ জমছে। ডুয়ার্সের বৃষ্টি একবার শুরু হলে ক'দিন ধরে চলে। মেজর গম্ভীর হয়ে বললেন, "সমস্যা হয়ে গেল।"

অর্জুন জিজ্ঞেস করল, "কীরকম?"

"বৃষ্টি নামলে সর্বনাশ হয়ে যাবে। বিষফুলের গন্ধ টের পাওয়া যাবে না। খুঁজে বের করা অসম্ভব হয়ে পড়বে। কী মনে হয়, বৃষ্টি হবে?"

অর্জুন তাকাল। বৃষ্টি আসবে, কিন্তু সেটা যে প্রবল হবে এমন মনে হচ্ছে না।

অমল সোম বললেন, "আচ্ছা মেজর, বৃষ্টি হবে কিনা তা ভবিষ্যতের ব্যাপার, আপনারা কেউ ওই লোকটাকে নিয়ে চিন্তা করছেন না কেন, যে আপনাকে জঙ্গলের ভেতর আঘাত করেছিল?"

"আমি ভাবিনি, তা কে বলল? ভেবেছি। এই সব জঙ্গলে প্রচুর বন্যজন্তু-শিকারি লুকিয়ে আছে। তাদের কেউ আমাকে দেখে ভয় পেয়ে আঘাত করেছে।"

"এটা হওয়া সম্ভব। কিন্তু যারা গোপনে জঙ্গলে শিকার করে, তারা বাংলোর কিচেন থেকে খাবার চুরি করে খাবে বলে মনে হয় না।"

"ও, খাবার চুরির ঘটনাটা একদম আলাদা। আমি বাবুর্চির সঙ্গে কথা বলেছি। এদিকে এমন ঘটনা না ঘটলেও ঘটা অসম্ভব নয়। পাঁচ-ছ' কিলোমিটার দূরে গরিব মানুষের গ্রাম আছে। ওদের কেউ আসতে পারে।" মেজর বললেন।

অমল সোম মাথা নাড়লেন, "তা ঠিক। তবে সেরকম হলে দিনের বেলায় খাবার চুরি যেত। সন্ধে নামলে কেউ জঙ্গলের ভেতর ঢুকবে না। চুরি করা খাবারের চেয়ে নিজের কাছে জীবন অনেক মূল্যবান।"

দুপুরের খাওয়ার পর মেজর নাক ডাকিয়ে ঘুমোচ্ছিলেন। এরকম মেঘলা দুপুরে ঘরে বসে থাকতে ইচ্ছে করছিল না। এখানে এসে কয়েকটা ফালতু ঝামেলায় জড়িয়ে পড়া ছাড়া তেমন কিছুই ঘটল না। অর্জুনের মনে হচ্ছিল অমল সোম তাঁর স্বভাব অনুযায়ী কোনও কথাই বলতে চাইছেন না। অর্জুন বাংলো থেকে বেরিয়ে এল। চারধার খুব বেশি চুপচাপ। আকাশে মেঘ জমলে পাখিরাও বোবা হয়ে যায়? গতকাল যেদিক দিয়ে জঙ্গলে ঢুকেছিল তার বিপরীত দিকে ঢুকল সে। সঙ্গে কোনও অস্ত্র নেই। কলমটা মেজরের কাছে রয়ে গেছে। অবশ্য দিনের বেলায় অস্ত্রের তেমন প্রয়োজন হবে না। কিছুটা হাঁটতে চমৎকার গন্ধ নাকে এল। মিষ্টি গন্ধ। মাথা ঝিমঝিম করছে না। অর্জুন কিছুক্ষণ দাঁড়িয়ে থাকল। বিষফুল যদি হয়, তা হলে আর দেখতে হবে না। মিনিট দুয়েকেও যখন শরীরে কোনও প্রতিক্রিয়া হল না, তখন সে পা বাড়াল।

হঠাৎ সামনের বুনো ঝোপের ভেতর ঝটপটানি শুরু হল। তারপরই একটা শেয়াল দ্রুত বাইরে বেরিয়ে এসে অর্জুনের দিকে তাকাল। এরকম ভয়-পাওয়া বোকা-বোকা চাহনি দেখে মজা লাগল অর্জুনের। সে কপট ধমক দিল, "ভাগ।"

সঙ্গে সঙ্গে লাফিয়ে উধাও হল জন্তুটা। অর্জুন বুঝতে পারল, গন্ধটা আসছে ওই ঝোপের মধ্যে থেকে। শেয়ালটা যখন ওখান থেকে বের হল, তখন বোঝাই যাচ্ছে গন্ধটা বিষ ফুলের নয়। সে ঝোপটার ভেতর উঁকি মারার চেষ্টা করল। ডালপালা সরিয়ে এগিয়ে যেতে দৃশ্যটা দেখতে পেল অর্জুন, গোটাদুয়েক শেয়ালের বাচ্চা হতভম্ব হয়ে তাকে দেখছে। বাচ্চাগুলো দিন সাতেকের বেশি নয়। কুকুরের বাচ্চার মতোই আদুরে দেখতে। আর তাদের পাশে মাটি খানিকটা খোঁড়া রয়েছে। সেখানেই গন্ধের উৎস। কাজটা মা-শেয়ালের, গর্ত খুঁড়ে বাচ্চাদের নিয়ে খাওয়া শুরু করেছিল সে। মাটির তলায় কোনও ফল বড় হয়ে পেকে উঠেছিল, নিজস্ব ঘ্রাণশক্তিতে শেয়াল তার খবর পেয়ে গিয়েছিল। জলপাইগুড়ির বাড়িতে একটা কাঁঠালগাছ আছে। যার ফল মাটির নীচে হয়। সেই কাঁঠাল পেকে যাওয়ার সময় ওপরের মাটিতে চিড় ধরে, তার ফাঁক দিয়ে গন্ধ বের হয়। এটা কী ধরনের ফল, বোঝা যাচ্ছে না, কিন্তু ধরনটা ওইরকমের।

এই সময় পেছনে পাতার শব্দ হতে চোখ ফেরাল অর্জুন। এবং তাকে অবাক করে দিয়ে সুন্দর এগিয়ে এল, "নমস্কার বাবু।"

সুন্দরের মুখে খোঁচা-খোঁচা দাড়ি, পোশাকও ময়লা।

"তুমি এখানে ?"

"কাল থেকে এদিকেই আছি বাবু।" সুন্দর হাসল, "বাচ্চাগুলোকে খেতে দিন বাবু। পুরোটা খেতে পারবে না, বাকিটা আমি খাব। আসলে এই জঙ্গলে তেমন ফলমূল তো নেই। জন্তুগুলোর খুব অসুবিধে হয়।"

"তুমি গতকাল মেজরের মাথায় আঘাত করেছিলে ?"

"আজ্ঞে! তিনি কে ?"

"ওঃ, মোটাসোটা মানুষ। পাতার ওপর অজ্ঞান হয়ে পড়ে ছিলেন।"

"ও হ্যাঁ। নাহলে আমাকে ধরে ফেলতেন। পরে যখন আপনারা আমাকে খুঁজতে এসেছিলেন, তখন আমি দেখিয়ে দিয়েছিলাম উনি কোথায় শুয়ে আছেন।"

"বাংলোর রান্নাঘর থেকে তুমিই খাবার চুরি করেছিলে ?"

"হ্যাঁ বাবু। এত খিদে পেয়েছিল যে, নিজেকে সামলাতে পারিনি। তা ছাড়া আপনি ওদের মধ্যে আছেন দেখে ভরসা হল। অন্যায়টা মাফ করে দেবেন।"

"তুমি এই জঙ্গলে জঙ্গলে ঘুরছ কেন ?"

"আমার কথা থাক। আপনি শহরের মানুষ, আপনি কি বেড়াতে

এসেছেন ?”

“কাজও আছে। শোনো সুন্দর, তোমার সঙ্গে আমার অনেক কথা আছে। আমি জানি, তুমি নীল চ্যাটার্জির ভয়ে জঙ্গলে লুকিয়ে বেড়াচ্ছ।” অর্জুন জানিয়ে দিল।

সুন্দরের চোখ ছোট হল। সে জিজ্ঞেস করল, “আপনি নীলবাবুকে চেনেন ?”

“চিনতাম না। এখানে এসে চিনতে বাধ্য হয়েছি।”

“এই জায়গা রাস্তা থেকে বেশি দূরে নয়। ওপাশে একটা ভাল জায়গা আছে। আসুন আমার সঙ্গে।” সুন্দর হাঁটতে আরম্ভ করল। ডুয়ার্সের জঙ্গলের মধ্যে স্বচ্ছন্দে হাঁটা মুশকিল। বুনো ঝোপ আর লতাপাতা সরিয়ে রাস্তা করতে হচ্ছে। মিনিট দশেক হাঁটার পর ওরা একটা অদ্ভুত জায়গায় পৌঁছল। গোটাদশেক মোটা-মোটা শালগাছ গোল হয়ে দাঁড়িয়ে আছে। মাঝখানের জায়গাটা একদম ন্যাড়া। যেন গাছেরা দেওয়াল হয়ে ঘর তুলেছে।

সেখানে দাঁড়িয়ে সুন্দর বলল, “অল্প বৃষ্টি হলে এখানে জল পড়ে না। দেখুন মাথার ওপর পাতার ছাউনি কী ভাল। আকাশ দেখা যায় না।”

কথাটা ঠিক। আর সেই কারণেই জায়গাটা ছায়ায় ভরা। সূর্য ডোবার আগেই অন্ধকার হযে যাবে। সুন্দর বলল, “এখানে কথা বললে কেউ টের পাবে না।”

“শোনো, তোমার জন্যে ফরেস্ট ডিপার্টমেন্টে চাকরি ঠিক করে খবর দিতে গিয়েছিলাম। পার্বতী বড়ুয়ার সঙ্গে আমার দেখা হয়েছে। সেখানেই জানতে পারলাম, তুমি জঙ্গলে লুকিয়ে আছ।”

“অ। দিদি তো জানবেনই। বউ তো ওঁকেই প্রথমে বলবে।”

“কিন্তু সেই জঙ্গল তো অনেক দূরে। এখানে এলে কী করে ?”

“হেঁটে। জঙ্গলে জঙ্গলে হাঁটতে হাঁটতে চলে এলাম।”

“কী হয়েছিল বলো তো ?”

“বাবু, এ-সবই পাপের শাস্তি। চাকরিবাকরি নেই, খেতজমি নেই অথচ সংসার চালাতে গেলে টাকার দরকার হয়। পাখি ধরা শুরু করলাম। প্রথমে ঘুঘু, বনমুরগি ধরতাম, ভাত না জুটুক মাংস খেতে পেত বউ ছেলে। তারপর ময়না, টিয়া ধরতে লাগলাম। সেগুলো বিক্রি করে দুটো পয়সা হত। সেই পাখি ধরার ধান্দায় জঙ্গলগুলো ঘুরতে হত। হঠাৎ একদিন একটা লোক এসে বলল আমি যদি আরও বেশি টাকা রোজগার করতে চাই, তা হলে সে হদিস দিতে পারে। যা পাচ্ছিলাম তাতে আমার চলছিল না। লোভ হল। গেলাম তার সঙ্গে। যার কাছে নিয়ে গেল সে নীলবাবুর লোক। এই এলাকায় সবাই চেনে। লোকটা বলল, “ময়না টিয়া ধরা বন্ধ কর। নইলে পুলিশ তোকে ধরবে। ওই সব পাখি ধরা আইনের চোখে অপরাধ। তুই এখন থেকে এই সব

পাখি ধরবি।" আমাকে ছবি দেখাল লোকটা। ওই রকম পাখি আমি জঙ্গলে দেখেছি। তবে বেশি নয়। কথা বলে না আর মাংসও খাওয়া যায় না বলে কোনওদিন ধরার চেষ্টা করিনি। লোকটা বলল, 'অন্তত গোটা কুড়ি পাখি তোকে ধরতে হবে। সেই পাখি নিয়ে জলপাইগুড়ির স্টেশনের কাছে তোকে যেতে হবে। পাখি নিয়ে যাওয়ার আগে আমাকে দেখিয়ে যাবি। কুড়িটা পাখি পৌঁছে দেওয়ার জন্যে আড়াইশো করে টাকা পাবি। কি রে, খুশি তো?'

"খুশি আমি হয়েছিলাম। আড়াইশো করে সপ্তাহে হলে মাসে হাজার টাকা। এর সঙ্গে ঘুঘু আর মুরগি ধরলে অসুবিধে নেই। কিন্তু লোকটা যে ছবি দেখিয়েছিল, সেই জাতের পাখি চাইলেই পাওয়া যায় না। সারাদিন ঘুরে হয়তো একটারও দর্শন পেলাম না, আবার একদিনেই আট-দশটা জুটে গেল। ফরেস্ট ডিপার্টের লোকদের আর আমি কেয়ার করতাম না। ওরা জেনে গিয়েছিল আমি নীলবাবুর লোক। ভয়ে আমাকে কিছু বলত না। এদিকের বাসে পুলিশ কিছু বলবে না জানি, মুশকিল হত জলপাইগুড়ির দিকে। তবু আমি এই ব্যবসা চালাচ্ছিলাম। রোজগারও হচ্ছিল মন্দ নয়।"

অর্জুন জিজ্ঞেস করল, "তোমার কৌতূহল হচ্ছিল না, ওই সব পাখি কী জন্যে ধরা হচ্ছে?"

"হয়নি যে তা বলব না। তবে আমি গরিব মানুষ, যে যা ইচ্ছে করুক আমি আর মাথা ঘামাইনি। পাখি দিতাম টাকা নিতাম। লোকটা বসে থাকত স্টেশনের কাছে চায়ের দোকানে। আমি গেলেই টাকা ধরিয়ে দিয়ে পাখি নিয়ে চলে যেত।"

"তা, এমন সুন্দর ব্যবসা বন্ধ করলে কী জন্যে?"

"আপনি আমাকে লোভ দেখালেন। ভালভাবে বাঁচার লোভ। পাখিগুলোকে দেখে বউ বলত, 'আহা কী নিরীহ বেচারা, তোমার পাপ হচ্ছে, সেইসঙ্গে আমাদেরও।'

"আমি ধমক দিতাম, 'পাপ-পাপ করিস না। আমি পাপ না করলে না খেয়ে মরতিস।'

"বুঝতে পারি বউ কথাগুলো পার্বতীদিদিকে বলেছে। পার্বতীদিদি আমাকে ডেকে খুব ধমকাল। বলল আর পাখি ধরলে পুলিশের হাতে তুলে দেবে আমাকে। তা পার্বতীদিদির ক্ষমতা আছে। বড়-বড় অফিসাররা আসেন তার কাছে। কিন্তু পার্বতীদিদির তো চাকরি দেওয়ার ক্ষমতা নেই। হাতির কাজ আমি জানি না। ছেলেটার সঙ্গে হাতিদের বন্ধুত্ব হয়েছে কিন্তু আমাকে দেখলে ওরা এমন রেগে যায় যে, ভয়ে ওদিকে যেতাম না। এই সময় আপনি লোভ দেখালেন। ফেরার সময় বাসে বসে ঠিক করলাম, আপনি যদি সত্যি কথা বলেন তা হলে জীবনে আর পাপ করব না। বাবু, লোকে মুখে অনেক উপকার করবে বলে আশা দেয়, কিন্তু কাজের বেলায় কথা রাখে না। তাই ভয়ও

ছিল।”

“তারপর ?” অর্জুন জিজ্ঞেস করল।

“ফিরে আসার পরই নীলবাবুর লোক আমাকে ডেকে পাঠালেন। গেলাম। তিনি বললেন, ‘তোকে আর পাখি ধরতে হবে না।’

“আমি অবাক হলাম। এভাবে নিষ্কৃতি পাব, কল্পনা করিনি।

“তিনি বললেন, ‘তোকে একটা নতুন কাজ দিচ্ছি। এখন থেকে ভুটানের পাহাড়ের দিকে যে জঙ্গল আছে সেখানে থাকবি। সেখানে গিয়ে থর খুঁজবি। থর দেখেছিস ?’

“বললাম, ‘দু’বার দেখেছি।’

“ ‘ব্যস! তোর আর চিন্তা নেই। থর দেখতে পেলেই আমাদের খবর দিবি। কী করে ফাঁদ পেতে ওদের ধরতে হয়, শিখিয়ে দেওয়া হবে তোকে।’

“বাবু, থর হল ছাগলের মতো দেখতে, কিন্তু ছাগল নয়। নেপালিরা ওদের থর বলে ডাকে। এদিকে দেখা যায় না বড় একটা। কেউ-কেউ অবশ্য ওদের জংলা ছাগল বলে। সহজে ধরা দেয় না ওরা।”

“তুমি কী করলে ?”

“আমি আর পাপের পথে যাব না বলে ঠিক করলাম।”

## ৷৷ বারো ৷৷

অর্জুনের মনে পড়ল, এই থর বা পাহাড়ি ছাগলের কথা অমল সোমের মুখে সে এর আগে শুনেছে। অমল সোম ওর ভাল নামটিও বলেছিলেন। অর্জুন মনে করার চেষ্টা করল।

সুন্দর বলল, “কী ভাবছেন বাবু ?”

“ভাবছিলাম জন্তুটার আসল নাম কী ? যাকগে, তুমি ওদের বলতে পারতে আর কোনও অবৈধ কাজ করবে না। তা না বলে জঙ্গলে পালিয়ে এলে কেন ?”

“বললে ওরা কথা শুনত না। এ অঞ্চলে নীলবাবু যা বলবেন, সেটাই আইন। কথা না শুনলে ওরা আমার সর্বনাশ করে দিত।”

“কিন্তু জঙ্গলে খাবার নেই, বৃষ্টি-বাদল আছে, বন্য জন্তু আক্রমণ করতে পারে, এভাবে তুমি কতদিন পালিয়ে থাকবে ?” অর্জুন জিজ্ঞেস করল।

“যে ক’দিন পারি! আমি শহরের দিকে চলে যেতে পারতাম, কিন্তু তা হলে যে আমার ছেলে-বউকে দেখতে পাব না। জঙ্গলে থাকলে ওদের কাছাকাছি থাকব আমি। এই ক’দিনে অবশ্য একটা অন্যায় করেছি। বনমুরগি ধরে ছাড়িয়ে খেয়েছি। এই যা!”

“কী হল ?”

"মাটির নীচের ওই ফলটার কথা খেয়ালই ছিল না। বাচ্চাগুলোর পর মা-শেয়ালটা নিশ্চয়ই এতক্ষণে বাকিটা খেয়ে গেছে।" হতাশ গলায় বলল সুন্দর।

"তুমি এক কাজ করো। আমার সঙ্গে চলো। বাংলোয় গিয়ে খাবে।"

"অসম্ভব ! ওখানে গেলে নীলবাবু ঠিক খবর পেয়ে যাবে।"

"সে জানবে কী করে ?"

"ওই বাংলোর কর্মচারীদের মধ্যে যে ওর লোক নেই, তা জানব কী করে ?"

"ঠিক আছে। তুমি রাত হলে এসো। আমি জেগে থাকব।"

সুন্দর অর্জুনকে জঙ্গলের ধারে পৌঁছে দিয়ে ফিরে গেল। এই সময় টুপ টুপ করে বৃষ্টির ফোঁটা পড়তে লাগল। অর্জুন দৌড়ে বাংলোয় ফিরে এল। বিকেল হয়ে আসছে। আকাশে জমাট মেঘ। রাত্রে ভারী বৃষ্টি হবে।

ফরেস্ট বাংলোর বারান্দায় বসে বৃষ্টি দেখা একটা দারুণ অভিজ্ঞতা। সন্ধের মুখ থেকে তুমুল বৃষ্টি শুরু হয়ে গেল। সুন্দরের জন্য চিন্তা হচ্ছিল অর্জুনের। বেচারা ভিজে যাবে একদম, অসুখ হওয়া বিচিত্র নয়। পাশের বেতের চেয়ারে বসে মেজর আফ্রিকান ভাষায় একটা বর্ষার গান গাইছিলেন গুন্‌গুন করে। একটু আগে তিনি বলেছেন ফরেস্টে বৃষ্টি দেখলেই তাঁর আফ্রিকার কথা মনে পড়ে। হয়তো কোনও গল্পের ভূমিকা ছিল সেটা, কিন্তু কেউ প্রশ্ন না করায় গানে নিজেকে ব্যস্ত রেখেছেন।

হঠাৎ অমল সোম জিজ্ঞেস করলেন, "আচ্ছা মেজর, এই গানের কবির নাম কী ?"

"খনাতিক মোজাম্বা। যে নৌকোয় চড়ে জঙ্গলে জঙ্গলে ঘুরতাম, তার মাঝি ছিল লোকটা। অথচ কবিতা লি[illegible]ল নির্ঘাত নোবেল পেয়ে যেত অ্যাদ্দিনে। লাইনটা শুনুন, 'হে বৃষ্টি, মেঘ না থাকলে তোমার অস্তিত্ব নেই যেমন, আমার দুঃখগুলোরও কোনও মূল্য নেই আমি না থাকলে।' বিউটিফুল। কী বলেন ?" মেজর জিজ্ঞেস করলেন।

"সত্যিই ভাল। কিন্তু বৃষ্টির জন্যই বারান্দায় পোকা বাড়ছে। আমরা যদি তাড়াতাড়ি খেয়েদেয়ে শুয়ে পড়ি, তা হলে কারও অসুবিধে আছে ?" অমল সোম জানতে চাইলেন প্রসঙ্গ ঘুরিয়ে।

"শুয়ে পড়ব। সবাই মিলে ?" মেজর অবাক !

"হ্যাঁ। কেন ?"

"আমাদের সতর্ক থাকা উচিত নয় কি ? নীল চ্যাটার্জি তার বন্ধুর হেনস্থার বদলা নিতে এখানে আসবে না ? যা ফেরোসাস লোক !" মেজর কথা শেষ করেই কানখাড়া করলেন। বৃষ্টির আওয়াজ ছাপিয়ে একটা গাড়ির আওয়াজ ভেসে আসছে। তারপরেই দূরে হেডলাইটের আলো দেখা গেল, আবছা।

মেজর উঠে দাঁড়ালেন, "আমার অস্ত্রটা নিয়ে আসি।" তিনি দ্রুত ঘরে ঢুকে

গেলেন।

বৃষ্টি মাথায় নিয়ে গাড়িটা একেবারে বাংলোর গায়ে এসে থামল। দরজা খুলে কে ভেতরে ঢুকে গেল, ওপর থেকে বোঝা গেল না। কিন্তু তৎক্ষণাৎ সিঁড়িতে পায়ের আওয়াজ হল। ওরা দেখল চৌকিদার দৌড়ে উঠে এসেছে, "সাব, নীলবাবু এসেছেন, দেখা করতে চান।"

অমল সোম বললেন, "নিয়ে এসো।"

চৌকিদার নেমে গেলে অমল সোম বললেন, "ছেলেটা মোটেই মাথামোটা নয়।"

নীল উঠে এল। বৃষ্টির জল তার জ্যাকেটে লেগেছে। ওপরে এসে হাতজোড় করে বলল, "নমস্কার। আপনাদের কি বিরক্ত করলাম?"

অমল সোম বললেন, "মোটেই নয়। বসুন।"

চেয়ার টেনে পা ছড়িয়ে বসল নীল, "আরে, আপনারা নিজেদের পরিচয় দেবেন তো, কীরকম মিসআন্ডারস্ট্যান্ডিং হয়ে গেল বলুন তো! আপনি তো অর্জুন? আমি আপনার ফ্যান। সেই লাইটারের আমল থেকে। আপনার বাংলাদেশে গিয়ে রহস্য উদ্ধারের শেষটা অবশ্য আমাকে টানেনি। যাকগে, আমি এলাম অনেকটা দিদির চাপে। যা হয়েছে সব ভুলে যান। এনজয় ইওর ট্রিপ।"

"অনেক ধন্যবাদ।"

"শুনলাম আপনারা নাকি একটা ফুলের খোঁজে এসেছেন, যা বিষের গন্ধ ছড়ায়। ইন্টারেস্টিং। এ-ব্যাপারে যদি আমার সাহায্য দরকার হয়, তা হলে বলবেন।"

"নিশ্চয়ই বলব।" অমল সোম শান্ত গলায় বললেন।

"তা হলে আজ চলি। আপনারা গল্প করুন। নমস্কার।" হঠাৎই উঠে দাঁড়িয়ে সিঁড়ির দিকে চলে গেল নীল। তারপর ঘুরে দাঁড়িয়ে অর্জুনের দিকে তাকিয়ে জিজ্ঞেসা করল, "আপনি যে ম্যাজিক জানেন, তা কখনও পড়িনি তো! আমার নির্বোধ বন্ধু যা করেছে তার উপযুক্ত শাস্তি দিয়েছেন আপনি। হাত নেড়ে আগুন জ্বালাতে এদেশের সাধু-সন্ন্যাসীরা এককালে পারতেন। অবশ্য আমেরিকানরা বোতাম টিপে সেটা করতে পারে। নমস্কার।"

দ্রুত চলে গেল নীল। তারপরেই গাড়িটা পাক খেয়ে ফিরে গেল। সে উঠে এসেছিল গাড়ির হেডলাইট না নিভিয়ে। জায়গার অন্ধকার আরও বেড়ে গেল।

অমল সোম হেসে জিজ্ঞেস করলেন, "কিছু বুঝতে পারলে অর্জুন?"

অর্জুন মাথা নাড়ল, "না। এ যে দেখছি একদম উলটো ব্যবহার।"

"হ্যাঁ। আমি যা ভেবেছিলাম, নীলবাবু তার অনেক বেশি বুদ্ধিমান। উনি এসে এই বৃষ্টির মধ্যে জানিয়ে গেলেন আমাদের সম্পর্কে সমস্ত খবর ওঁর নেওয়া

হয়ে গিয়েছে।”

মেজর বেরিয়ে এলেন, “আমার মনে হয় ছেলেটা ভয় পেয়েছে। বন্ধুকে পুলিশের হাতে তুলে দিয়েছি দেখে বুঝতে পেরেছে ওরও ওই একই অবস্থা করব আমরা।”

অমল সোম উঠে পড়লেন, “ভয় পেয়েছে কিনা জানি না, তবে অর্জুন যে বোতাম টিপে আগুন জ্বালিয়েছিল, সেটা ধরতে পেরেছে নীলবাবু। আর আপনি যে আমেরিকায় থাকেন, সেই খবর নিশ্চয়ই ওর জানা হয়ে গেছে।”

সন্ধের পরই রাতের খাবার দেওয়া হল। কিন্তু অর্জুন খেল না। সে বলল, “এখন আমার একটুও খিদে পাচ্ছে না, আপনারা খেয়ে নিন, আমি পরে খাব।”

মেজর তাই শুনে খাওয়ার সময়টা পিছিয়ে দিচ্ছিলেন, কিন্তু অমল সোম সেটা করতে দিলেন না। ওঁরা যখন নীচের খাবার ঘরে যাচ্ছেন, তখন দোতলার বারান্দায় বসে অর্জুন বৃষ্টি দেখছিল। যদিও তার মন পড়ে ছিল জঙ্গলের মধ্যে। শালগাছ-ঘেরা জায়গাটায় নিশ্চয়ই এখন বৃষ্টির জল ঢুকে পড়েছে। বেচারা সুন্দর! অন্যায়ের সঙ্গে হাত মেলাবে না বলে এই শাস্তি পেতে হচ্ছে ওকে। নীল চ্যাটার্জি যখন তাদের সঙ্গে ভাল ব্যবহার করল, তখন সে সুন্দরের কথা ওকে বলতে পারত। অর্জুনের অনুরোধ হয়তো নীল রাখত। কিন্তু—। না, তাতে সুন্দরেরই ক্ষতি বাড়ত। ওর মুখে থর শিকারের কাহিনী অর্জুনরা জেনে গিয়েছে, তা বোঝার পর নীল আর পিছিয়ে যেত না। বরং সুন্দর যে এ অঞ্চলে আছে তা জেনে যেত।

সুন্দরকে সে রাত্রে এখানে আসতে বলেছে। সেই কারণে অমল সোম বলা সত্ত্বেও রাতের খাবার খেল না। এমন বৃষ্টির রাত্রে চৌকিদার বাবুর্চি বেশিক্ষণ জেগে থাকবে না। তখন সুন্দর এলে খাবারটা ওর সঙ্গে ভাগ করে খেতে পারবে। অর্জুন দেখল বাবুর্চি ওর খাবার ওপরে নিয়ে আসছে। শোওয়ার ঘরের টেবিলে যত্ন করে ঢেকে রেখে নেমে গেল।

অমল সোম এবং মেজর খাওয়া শেষ করে ওপরে উঠে এলেন। মেজর বললেন, “ ‘খেতে পেলেই শুতে চায়,’ কথাটা আমার ক্ষেত্রে খুব খাটে। ভীষণ ঘুম পাচ্ছে।”

“শুয়ে পড়ুন।” অর্জুন বলল।

“আফ্রিকাতেও তাই করতেন?” অমল সোম জিজ্ঞেস করলেন।

“আফ্রিকা নয়। গ্রিনল্যান্ড থেকে একশো কিলোমিটার উত্তরে বরফের ওপর তাঁবু খাটিয়ে তিন রাত ছিলাম। তখন শুধুই রাত। সময় বুঝতে হলে ঘড়ি দেখতে হত। বিকেল পাঁচটার সময় খেয়েদেয়ে স্লিপিং ব্যাগের ভেতর ঢুকে যেতাম। আমার সঙ্গে ছিলেন এক বৃদ্ধ বিজ্ঞানী, স্ট্যানলি স্টিভেনসন। স্ট্যানলির ঘুম আসত না। সে জেগে জেগে হাওয়ার শব্দ শুনত। হাওয়াদের

নাকি নিজস্ব ল্যাঙ্গুয়েজ আছে।”

“থাকতে পারে। আমি চললাম।” অমল সোম নিজের ঘরে ঢুকে গেলেন।

সেদিকে তাকিয়ে মেজর বললেন, “অমলবাবুর বয়স হয়ে যাচ্ছে, অল্পতেই টায়ার্ড হয়ে পড়েন। যাই, আমিও যাই।” হাই তুলতে তুলতে নিজের ঘরে চলে গেলেন মেজর।

মিনিট পাঁচেকের মধ্যেই নাক ডাকার আওয়াজ ভেসে এল। মেজর ঘুমাচ্ছেন।

সন্ধে সাড়ে সাতটা নাগাদ বৃষ্টির তেজ আরও বাড়ল। পোকার জন্য আলো নিভিয়ে দিয়েছিল অর্জুন। জঙ্গলে বাতাসের তুমুল লড়াই চলছে। তার আওয়াজ অবশ্য মেজরের নাসিকাগর্জনের ওপরে। নীচের আলোগুলো নিভে গেল। তার মানে বাবুর্চি, চৌকিদার তাদের কাজ শেষ করে শুয়ে পড়ল।

বিদ্যুৎ চমকাচ্ছে। এক মুহূর্তের জন্য গাছপালা নেগেটিভ ছবি হয়েই মিলিয়ে যাচ্ছে।

“বাবু।” চাপা গলায় ডাকটা ভেসে এল।

চমকে মুখ ফেরাতেই অন্ধকারে ঝাপসা শরীরটা নজরে এল।

“সুন্দর !” ফিসফিস করল অর্জুন।

“হ্যাঁ বাবু।”

অর্জুন তাজ্জব ! কখন নিঃসাড়ে লোকটা খুঁটি বেয়ে দোতলার বারান্দায় উঠে এসেছে, তা সে টের পায়নি। অথচ সে সুন্দর কোন পথে আসবে তাই অনুমান করার চেষ্টা করছিল।

“তুমি তো ভিজে গেছ ?”

“হ্যাঁ বাবু।”

“এসো।”

প্রায় নিঃশব্দে ওরা ঘরে ঢুকল। আলো জ্বালল না প্রথমে। মেজরের নাক ডাকছে। বড় তোয়ালেটা অর্জুন সুন্দরের হাতে দিয়ে বলল, “ওটা বাথরুম। ওখানে ঢুকে এটা পরো।”

সুন্দরের হাতে একটা প্যাকেট ছিল। প্যাকেটটা প্লাসটিকের। সেটা টেবিলের ওপর রেখে যখন তোয়ালে নিল, তখন বাইরে বিদ্যুৎ চমকাল। অর্জুন দেখল তার শরীর পুরো জলে ভেজা।

“ওটা কী ?”

“আমার জামা। বৃষ্টির জন্য।”

“ও, যাও।”

সুন্দর বেরিয়ে এল চটপট। অর্জুন খাবার খুলল। তারপর নিজে যতটা সম্ভব কম নিয়ে বাকিটা সুন্দরকে দিয়ে দিল। বুভুক্ষু মানুষ কীভাবে খায় তা

অনুমান করল অর্জুন। খাওয়া শেষ করে জল খেয়ে সুন্দর ফিসফিস করল, "কে ইনি ?"

"মেজর। তোমার কোনও চিন্তা নেই।"

"জঙ্গলে একটা বুড়ো বাঘ আছে, ঘুমিয়ে পড়লে ওইভাবে নাক ডাকে।"

অর্জুনের হাসি পেল। মেজর শুনতে পেলে সুন্দরকে মেরে ফেলতেন। খাওয়ার পর ওরা বাইরে এসে বসল। সুন্দরের কোমর থেকে তোয়ালে অন্ধকারেও পরিষ্কার বোঝা যাচ্ছে রঙের ঔজ্জ্বল্যের জন্য। অর্জুন জিজ্ঞেস করল, "খুব ভিজেছ ?"

"না। গাছের ঘরে তেমন জল পড়েনি। এখানে আসতে গিয়ে ভিজে গেলাম।"

"তোমার নীলবাবু এসেছিল এখানে।"

"অ্যাঁ ? নীলবাবু !" চমকে উঠে দাঁড়াল সুন্দর।

"অর্জুন, ওকে বলো ভয়ের কোনও কারণ নেই।" পেছন থেকে নিচু গলা ভেসে এল। তারপরই অমল সোম এগিয়ে এসে চেয়ার টেনে বসলেন, "ব'সো। তোমার নাম সুন্দর ?"

"আজ্ঞে হ্যাঁ।"

অর্জুন বলল, "সুন্দর, ইনি আমার দাদা।"

"অ।"

অমল সোম বললেন, "তুমি নীলবাবুকে এত ভয় পাচ্ছ কেন ?"

"কথার অমান্য করেছি, উনি মেরে ফেলবেন।"

"সে কী ! এর আগে কখনও মেরেছেন ?"

"হ্যাঁ। জঙ্গলে লাশ পাওয়া যায়।"

"খুন ?"

"ঠিক বলতে পারব না। শরীরে কোনও চিহ্ন থাকে না। রক্ত বের হয় না।"

"কতজন এভাবে মারা গিয়েছে ?"

"অন্তত পাঁচজন।"

"থানা থেকে কোনও ব্যবস্থা নেয়নি ?"

"না। পুলিশ বলে প্রমাণ নেই কে মেরেছে !"

"হুঁ। তুমি তো পাখি শিকার করো ?"

"করতাম বাবু, এখন ছেড়ে দিয়েছি।"

"ও। তা জঙ্গলের নাড়িনক্ষত্র তো জানো ?"

"তা জানি।"

"সেরাও-এর নাম শুনেছ ?"

"সেরাও ?"

তখনই অর্জুনের মনে পড়ে গেল। সে উত্তেজিত গলায় বলল, "সুন্দর, বিকেলে তুমি যাকে থর বলছিলে, তারই ভাল নাম সেরাও।"

সুন্দর বলল, "হ্যাঁ চিনি।"

অমল সোম জিজ্ঞেস করলেন, "কী কারণে এই প্রসঙ্গ উঠেছিল অর্জুন ?"

অর্জুন জবাব দিল, "নীলবাবু ওকে থর শিকার করতে বলেছে, অন্তত থর কোথায় আছে তার খবর দিতে হবে। সুন্দর রাজি হয়নি বলে জঙ্গলে লুকিয়ে আছে।"

অমল সোম বললেন, "গুড। সুন্দর, সেরাও কোন অঞ্চলে থাকে ?"

"পাহাড় আর জঙ্গলের মাঝামাঝি জায়গায় ওদের দেখেছি।"

"আমি জানি বক্সার পাহাড় থেকে এদিকের ভুটানের পাহাড় পর্যন্ত ওদের দেখা যায়। ওরা কখনওই পাহাড়ের বেশি ওপরে ওঠে না, আবার জঙ্গলের গভীরে ঢোকে না। তাই ?"

"আমি অতটা জানি না বাবু।"

"সুন্দর, তুমি আমাকে থর খুঁজতে সাহায্য করবে ?"

"আমি ? না বাবু, আমি আর পাপ করব না।"

"তোমাকে কোনও পাপ করতে বলছি না। আমি কখনওই পশুপাখি মারি না। আমরা শুধু ওদের লক্ষ করব, ছবি তুলব, ব্যস! এর জন্যে তুমি টাকা পাবে।"

"কিন্তু নীলবাবু ?"

"সে যাতে জানতে না পারে, সেই ব্যবস্থা আমরা করব।"

সুন্দর এবার অর্জুনকে জিজ্ঞেস করল, "আপনি সঙ্গে থাকবেন তো বাবু ?"

অর্জুন বলল, "নিশ্চয়ই।"

"ঠিক আছে। কিন্তু আপনাদের অনেকটা পথ হাঁটতে হবে।"

"কতটা ?"

"তা এখান থেকে তিনপোয়া বেলা।"

"হাঁটব। মনে হচ্ছে বৃষ্টি মাঝরাত্রেই থেমে যাবে। ভোর ভোর বেরিয়ে পড়তে পারি।"

"কিন্তু—এখন জঙ্গল ভেজা থাকবে। পাতায়-পাতায় জোঁক বের হবে।"

" তা হলে ?"

"একদিন রোদ উঠুক। গাছপালা ঠিক হোক, তারপর—"

"তোমার কি এখানে একদিন থাকার ইচ্ছে আছে ?" অমল সোম জিজ্ঞেস করলেন।

"মিথ্যে কথা বলব না বাবু। নীলবাবুর বন্ধু আমার বউকে শাসিয়ে এসেছে। আমি তার বদলা নেব বলে এই জঙ্গলে এসেছি। উনি একা গাড়ি নিয়ে ঘুরতে ভালবাসেন। আমি এমন শাস্তি দেব... !" কথা শেষ করল না

সুন্দর।

"সে এখন থানায়। তাকে কোথায় পাবে?"

"থানায়?"

"হ্যাঁ। আমরাই ওকে পুলিশের হাতে তুলে দিয়েছি।"

"হা ভগবান!"

"আফসোস কোরো না। তা ছাড়া কাউকে শাস্তি দেওয়া আইনের কাজ, তোমার নয়। তুমি আর পাপ করতে চাও না, ওটা করলে পাপ হবে।"

"বেশ, তা হলে ভোরেই চলুন।"

অমল সোম একটু চিন্তা করলেন, "না। কিছু জিনিসপত্র সঙ্গে নিতে হবে। আমরা এগারোটা নাগাদ বের হব। তুমি রাতটা এখানেই ঘুমিয়ে নাও। জঙ্গলে ঢুকে কোথায় খুঁজে পাওয়া যাবে বলো। অন্ধকার চলে গেলে সেখানে গিয়ে আমাদের জন্যে অপেক্ষা করবে।"

"গাছবাড়ির কাছে পৌঁছতে পারবেন বাবু?" অর্জুনকে জিজ্ঞেস করল সুন্দর।

"গাছবাড়ি? তার চেয়ে শেয়াল যেখানে ছিল, সেই জায়গাটায় যাওয়া সহজ।" অর্জুন বলল।

সঙ্গে সঙ্গে সুন্দর বলল, "তাই হবে। ওখানেই থাকব আমি। তবে এখন আমি চললাম। এখানে থাকতে সাহস হচ্ছে না বাবু।" সে ঘরে ঢুকে গেল। তারপর নিজের ভেজা খাটো প্যান্টটা পরে প্যাকেটটা নিয়ে যেভাবে এসেছিল, সেইভাবেই নেমে গেল বাংলো থেকে।

॥ তেরো ॥

ডুয়ার্সের বৃষ্টি সম্পর্কে পণ্ডিতরাও কোনও পূর্বাভাস দিতে পারেন না। ওরা যখন আজ জঙ্গলের ভেতর দিয়ে হাঁটছিল, তখন আকাশ পরিষ্কার। গাছপালা এখনও ভেজা, কিন্তু পায়ের তলায় জল জমেনি। সুন্দর আগে-আগে যাচ্ছিল।

বাংলো থেকে ওরা একসঙ্গে জঙ্গলে ঢোকেনি। মেজর এবং অর্জুন যেমন বেড়াতে যায় তেমনই একটু আগেভাগে বেরিয়েছিল। নুড়ির রাস্তাটা ধরে কিছুটা এগিয়ে ওরা জঙ্গলে পা রেখেছিল। অমল সোম এসেছিলেন মিনিট দশেক পরে। প্রত্যেকেই সঙ্গে একটা ব্যাগ অথবা প্যাকেট নিয়ে এসেছে। তাতে দু-একদিনের প্রয়োজনীয় জিনিসপত্র রয়েছে। মেজর বেশ উত্তেজিত। সুন্দরের কথা তিনি জানতেন না। একটু আগে অর্জুনের মুখে সব শুনে মাথা নাড়লেন, "মুশকিলে ফেললে আমাকে!"

"কেন?" অর্জুন বুঝতে পারল না।

"যেভাবেই হোক একবার না একবার ওই সুন্দরের মাথায় মারতে হবে

আমাকে। মার খেয়ে হজম করে যাচ্ছিলাম কে মেরেছে জানি না বলে। জানার পর বদলা না নিলে নিজেকেই অসম্মান করব।"

"অসম্মান ?"

"হ্যাঁ, মনে হবে আমি খুব ফালতু, শক্তিহীন, মুখ বুজে মার খেয়ে যাই।"

"কিন্তু সুন্দর তো জেনেশুনে আপনাকে মারেনি। অন্ধকার জঙ্গলে আপনাকে শত্রু ভেবে সে আত্মরক্ষা করতে চেয়েছিল। পরে আপনার জ্ঞানহীন শরীরটাকে পাহারা দিয়েছে। আমরা আপনাকে খুঁজতে গেলে সে-ই জায়গাটা চিনিয়ে দিয়েছে। এটা ভাবুন।"

মাথা নাড়লেন মেজর, "সব ঠিক, কিন্তু...দেখি !"

শেষ পর্যন্ত বিকেল হয়ে এল। মাঝে মাঝে জঙ্গল এত ঘন যে, চলতে অসুবিধে হচ্ছিল। তবে ভুটানের পাহাড় কাছে এসে পড়েছে, চোখেই দেখা যাচ্ছে। অমল সোম সুন্দরের সঙ্গে তাল রেখে চলছিলেন। অর্জুন তাদের পায়ে-পায়ে, মেজব মাঝে মাঝেই পিছিয়ে পড়ছেন। তাঁর পিছিয়ে পড়ার কারণ নাকি বুটজোড়া। ওটা তিনি আফ্রিকার জঙ্গলে স্বচ্ছন্দে ব্যবহার করতেন। আজ জঙ্গলে অভিযান জেনে পায়ে গলিয়েছিলেন কিন্তু ডুয়ার্সের জঙ্গলে যে আফ্রিকার জিনিস অচল, তা জানতেন না।

অর্জুন লক্ষ করছিল এতটা দূর জঙ্গল ভেঙে আসতে তেমন কোনও বন্য প্রাণীর দেখা পাওয়া যায়নি। কয়েকটা বনমুরগি, খরগোশ এবং দুটো শেয়াল ছাড়া কেউ ওদের সামনে আসেনি। গতকালের বৃষ্টির জন্য আজ ওরা যে-যার ডেরায় লুকিয়ে আছে কিনা কে জানে ! কিন্তু উলটোটাই তো হওয়া উচিত।

অমল সোম বললেন, "দিন শেষ হওয়ার আগে আমরা যতটা সম্ভব পাহাড়ের কাছাকাছি চলে যেতে চাই। এসব জায়গায় রাত কাটানো মোটেই আরামদায়ক হবে না।"

সুন্দর বলল, "সাহেব ঠিক বলেছেন ! তা ছাড়া রাত্রে বৃষ্টিতে ভেজা খুব কষ্টের।"

মেজর চোখ বড় করলেন, "আকাশ দেখে মনে হচ্ছে না তিন দিনের মধ্যে বৃষ্টি হবে। তবে আপনি যখন বলছেন মিস্টার সোম, তখন আমাদের হাঁটতে হবেই।"

"আপনি কি টায়ার্ড ?"

"টায়ার্ড আমি কখনও হই না, একটু খিদে-খিদে ভাব হয়েছে এই যা।"

অমল সোম তাঁর ব্যাগে হাত ঢোকালেন। ব্যাগটা বেশ ভারী। তা থেকে একটা বিস্কুটের প্যাকেট বের করে এগিয়ে দিলেন, "খেয়ে নিন।"

"আমি একা খাব কি !" মেজর লজ্জিত হলেন।

"যার-যার খিদে পেয়েছে, খাবে। জঙ্গলে সঙ্কোচের কোনও মূল্য নেই। নিজেকে সুস্থ রাখাই বড় কথা।" বিস্কুটের প্যাকেটের মুখ খুলে নিজে একটা

নিয়ে মেজরের হাতে ধরিয়ে দিলেন। দেখা গেল খিদে কারও কম পায়নি।

খানিকটা এগোতেই গাড়ির শব্দ পাওয়া গেল। সম্ভবত ট্রাক চলছে। অমল সোম তাকালেন সুন্দরের দিকে, "এদিকে মোটরের রাস্তা আছে নাকি?"

"মাটির রাস্তা। জঙ্গল থেকে কাঠ কেটে নিয়ে যাওয়ার জন্যে লরি চলে।"

"কতদূর গিয়েছে?"

"আমি দেখিনি।"

"চলো, একবার দেখা যাক, ট্রাকে কী যাচ্ছে?"

শর্টকাট পথ করে ওরা মিনিট পাঁচেক যেতেই রাস্তাটাকে দেখতে পেল। বোঝাই যাচ্ছে, ওই রাস্তা সচরাচর ব্যবহার করা হয় না। তারপরেই ইঞ্জিনের আওয়াজ শোনা গেল। দেখা গেল একটা খালি ট্রাক ফিরে যাচ্ছে। ড্রাইভার এবং খালাসি ছাড়া গাড়িতে কেউ নেই।

অমল সোম নিচু স্বরে বললেন, "খালি ট্রাক ফিরে যাচ্ছে। ওদের তো কাঠ বোঝাই করে নিয়ে যাওয়ার কথা। এমনি বেড়াতে নিশ্চয়ই আসেনি।"

অর্জুন বলল, "কোনও জিনিসপত্র নিয়ে এসেছিল হয়তো!"

"হ্যাঁ। কোথায় গিয়েছিল?"

"দৌড়ে গেলে ট্রাকটাকে ধরা যায়।"

"নাঃ। তাতে কিছু লাভ হবে না। উলটে আমাদের অস্তিত্ব জানিয়ে দেওয়া হবে। চলো।"

মেজর চুপচাপ শুনছিলেন, "আমি একটা কথা বুঝতে পারছি না।"

"কী?" অমল সোম তাকালেন।

"এইরকম একটা রাস্তা থাকতে আমরা এত কষ্ট করে জঙ্গল ভেঙে এলাম কেন? একটা ট্রাক বা জিপ ভা়া করে অনেক কম সময়ে চলে আসতে পারতাম।"

"পারতাম, যদি রাস্তাটার কথা জানা থাকত। জঙ্গলের ম্যাপে এই রাস্তাটার কোনও হদিস নেই। ব্যাপারটা খুবই ইন্টারেস্টিং। অবশ্য থাকলেও ওই রাস্তা না ব্যবহার করে আমরা ভাল করেছি। মেজর, কষ্ট করলেও তো কেষ্ট মেলে। চলুন।"

একটু আগেও ওরা খোলা মনে হাঁটছিল। অর্জুন গুনগুন করে গানও গেয়েছে। কিন্তু ওরা এখন নিঃশব্দে সতর্ক-পায়ে হাঁটছিল। ভুটানের পাহাড়ের প্রায় গায়ে পৌঁছাতেই অন্ধকার নেমে এল জঙ্গলে। সুন্দর চটপট তল্লাশি করে একটা জায়গা বাছল। সমতল থেকে জঙ্গল উঠে গেছে পাহাড়ে। ভুটান এবং ভারতবর্ষের মধ্যে কোনও দেওয়াল বা কাঁটাতারের বেড়া নেই। এ-দেশের মানুষ ওদেশে চলে যাচ্ছে পাসপোর্ট ছাড়াই। পাহাড়ের নীচে একটা চওড়া পাথর পড়ে ছিল। পাথরটার ওপরের দিক বেশ মসৃণ। ফুট-দশেক হবে পাথরটা। মাথার ওপর একটা ঝাঁকড়া গাছ আছে।

অমল সোমেরও পছন্দ হল পাথরটা। রাত্রিবাসের পক্ষে ভালই। অল্প বৃষ্টি হলে গাছ তাদের রক্ষা করবে, আবার মাটিতে ঘোরা জীবজন্তু সহজে নাগাল পাবে না। তিনি মেজরকে বললেন, "প্রাকৃতিক কাজকর্ম সেরে উঠে পড়ুন ওপরে।"

মেজর বললেন, "আগে জানলে তাঁবু সঙ্গে আনতাম।"

অর্জুন বলল, "সেটা আনলে মন্দ হত না। তাঁবুতে থাকা একটা দারুণ ব্যাপার!"

মেজর বললেন, "তোমাকে নিয়ে একবার আফ্রিকায় যাব। দেখবে কী থ্রিল।"

ওপরে উঠতে মেজরের একটু কষ্ট হল। ভারী শরীরটাকে টানা-হ্যাঁচড়া করে তুলতে অর্জুনের সাহায্য নিতে হল। ওঠার পর হাত-পায়ের জড়তা ছাড়াতে কয়েকবার শূন্যে ছুঁড়ে বললেন, "ফ্যান্টাস্টিক। শুধু যদি চাঁদ উঠত আজ রাত্রে।"

অর্জুন দেখল আকাশের নীল এখন হারিয়ে যাচ্ছে। পাতলা মেঘের আস্তরণ ছড়াতে শুরু করেছে। বৃষ্টি যতক্ষণ না থামছে ততক্ষণ এই পাথরের বিছানা বেশ আরামদায়ক। নীচে একটা আড়াল দেখে আগুন জ্বালিয়েছে সুন্দর। অমল সোমের সঙ্গে তর্ক চলছে তার। অর্জুন পাথরের ধারে এসে কান পাতল। সুন্দর বলছে, "সাহেব, আপনি আমাকে আধঘণ্টা সময় দিন, আমি চারটে মুরগি ধরে আনছি। এই মুরগিগুলো রাত্রে ভাল দেখতে পায় না। এদিকে মানুষজন আসে না বলে ওদের পেতে অসুবিধে হবে না।"

অমল সোম বললেন, "কোনও দরকার নেই। আমার সঙ্গে ড্রাই ফুডের কৌটো রয়েছে। টিন-ফিশের কৌটো খুলে একটু গরম করে নিলে দিব্যি চলে যাবে। সঙ্গে একটু কফি করে নেওয়া যাক।"

অর্জুন বলল, "অমলদা, ও যখন বলছে ধরে আনতে পারবে, তখন টিন-ফিশগুলো কালকের জন্যে থাকলে মন্দ হয় না!"

অমল সোম ওপরের দিকে তাকিয়ে বললেন, "প্রাণী-হত্যা করতে চাও?"

"বাংলোয় বসেও তো আমরা মুরগি খেয়েছি।"

"ঠিক আছে। একটু কফি খেয়ে নেওয়া যাক।"

অমলদার ব্যাগে যে কফি বানাবার সরঞ্জাম ছিল, অর্জুন জানত না। প্লাস্টিকের গ্লাসে লাল গরম কফি খুব ভাল লাগল। আগুন নিভিয়ে দিয়ে নিজের ঝোলা নিয়ে সুন্দর ঢুকে গেল জঙ্গলে। অমল সোম পাথরের ওপরে উঠে এলেন, "জায়গাটা দেখছি ভালই।"

শেষ চুমুক দিয়ে গ্লাসটা ফেলে দিতে গিয়ে সামলে নিলেন মেজর। পাশে রেখে জিজ্ঞেস করলেন, "আমরা ঠিক কীসের অভিযানে এসেছি মিস্টার সোম?"

"এটাকে কি অভিযান বলা যায় !"

"তো কী ? জঙ্গলে রাত কাটানো, মাইলের পর মাইল হাঁটা। আমি খুব দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি, আপনি কিন্তু বিষাক্ত ফুল খুঁজতে আমাকে সাহায্য করছেন না।"

"কীভাবে করব সেটাই তো বুঝতে পারছি না। প্রথম কথা, এখানে কেউ বলল না ওরকম ফুলের কথা আগে শুনেছে। জঙ্গলে তো অনেক ঘোরাঘুরি হল, সেই রকম ফুলের অস্তিত্ব নজরে পড়ল না। আমার মনে হয় কেউ মনগড়া গল্প প্রচার করেছে।"

"তার কী লাভ ?" মেজর প্রতিবাদ করলেন।

"গুজব যারা ছড়ায়, তারা কি সব সময় নিজের লাভের কথা চিন্তা করে ?"

"আমি কিন্তু এত সহজে ছাড়ছি না। সমস্ত পৃথিবীর লোক ভগবান ভগবান করে মরছে, ভগবানকে কেউ চোখে দ্যাখেনি বলে সেটাকে মিথ্যে বলে বাদ দিচ্ছে না তো !"

"ভয়ে।"

"ভয়ে, মানে ?"

"ভগবান না থাকলে মানুষের আর কিছুই থাকবে না।"

মেজর গুম মেরে গেলেন। অর্জুন জিজ্ঞেস করল, "আমরা ক' দিন জঙ্গলে থাকব ?"

"কালই ফিরে যেতে পারি। আমি একটা সেরাও ধরতে চাই।"

"সেরাও ?" মেজর অবাক হলেন।

"হ্যাঁ। পাহাড়ি ছাগল। খুব বিরল প্রজাতির। ওর আঞ্চলিক নাম থর। যেহেতু ওরা আমাদের বনাঞ্চলে কম আসে, তাই বনবিভাগ সরাসরি কিছু করতে পারছে না। ওরা সাধারণত ভুটানের পাহাড়ের নীচের দিকে ঘোরাফেরা করে। হঠাৎ এই নিরীহ প্রাণীটির চাহিদা পশ্চিমের বাজারে বেড়ে গিয়েছে। ফলে আমাদের দেশের লোভী মানুষেরা আরও বড়লোক হওয়ার নেশায় মেতে উঠেছে। ভুটানের রাজাও চাইছেন ওদের রক্ষা করতে। কিন্তু ওদের সংখ্যা কত, ঠিক কোথায় থাকে, তাও কারও জানা নেই। আর জায়গাটা যেহেতু দুই দেশের সীমান্ত অঞ্চল, তাই বিধিনিষেধের বেড়া টপকানো মুশকিল হয়ে গিয়েছে। আমি, যদি কপালে থাকে, একটা সেরাও ধরব। তারপর তাদের দলের সন্ধান পেতে অসুবিধে হবে না।" অমল সোম বললেন।

অর্জুন বলল, "ওদের তো অনেক দল থাকতে পারে।"

"অনেক হলে তো সংখ্যায় ভারী হবে। দল কত তা জানা যাচ্ছে না।"

"আপনাকে কী করতে হবে ?"

"একটা রিপোর্ট দিতে হবে। সেরাওদের কীভাবে সংরক্ষণ করা যায় এবং চোরাশিকারিদের হাত থেকে বাঁচানোর উপায় কী, তা জানাতে হবে

সরকারকে।"

অর্জুন জিজ্ঞেস করল, "ব্যাপারটা যখন সরকারি, তখন তো আপনি প্রকাশ্যে দলবল নিয়ে আসতে পারতেন। এই রিপোর্ট দুটোর জন্যে গোপনীয়তার কোনও দরকার ছিল কী ?"

"ছিল। প্রথমত..." অমল সোম থেমে গেলেন। জঙ্গলে তখন গভীর অন্ধকার নেমে গেছে। কিন্তু তার মধ্যেই অজস্র জোনাকি দাপিয়ে বেড়াচ্ছে চারদিকে। পাখিরাও চুপ করে গেছে অনেকক্ষণ। কিন্তু মাঝে মাঝেই অদ্ভুত ডাক ভেসে আসছে। এই ডাক কোনও পরিচিত জানোয়ারের নয়। কী রকম গা ছমছমে হয়ে উঠছিল পরিবেশ।

হঠাৎ মেজর ফিসফিস করে বলে উঠলেন, "ল্যাঙ্গো।"

"সেটা কী জিনিস ?" অর্জুন জানতে চাইল।

"অদ্ভুত জীব। একে আমি দেখেছি ব্রাজিলে। ডুয়ার্সে এ এল কী করে ?"

"কী রকম দেখতে ?"

"শেয়াল, হায়েনা, নেকড়ে পাঞ্চ করলে যেমন দাঁড়ায়, মুখটা কিছুটা বুলডগের মতো।"

"বুনো কুকুর ?"

"তা বলতে পারো। খুব হিংস্র হয়। বড় দলে থাকলে বাঘও ওদের এড়িয়ে চলে। চোয়াল খুব শক্ত। এই পাথরের ওপর লাফিয়ে উঠতে পারবে বলে মনে হয় না।"

অমল সোম বললেন, "আপনার কলমটাকে হাতের কাছে রাখুন। দরকার হলে পুড়িয়ে দেবেন। একটা পুড়লে আর কেউ আসবে না।"

ল্যাঙ্গো ডেকে যাচ্ছিল। বেশ করুণ ডাক। সম্ভবত সঙ্গীদের সন্ধান করছে। অর্জুনের মনে হল রাত না নামলে জঙ্গল রহস্যময় হয় না। কিন্তু সুন্দর তো এখনও ফেরেনি। সে যদি ওই ল্যাঙ্গোর সামনে পড়ে ? তার মনে অস্বস্তি ঢুকল।

অমল সোম বললেন, "হ্যাঁ, যে-কথা বলছিলাম। প্রথমত, সরকারি দল আমাকে ইচ্ছেমতন সেরাও দেখাতে পারত না। ওরা জনপদ এড়িয়ে চলে। দুই, চোরাশিকারিরা আমাদের অস্তিত্ব জেনে যেতই এবং নিজেদের ক্রিয়াকলাপ বন্ধ রাখত। তাই আমি এখানে এসে একজন লোকাল লোকের খোঁজ করছিলাম, যে কখনও সেরাও দেখেছে। ডি এফ ও বলেছিলেন হদিস দেবেন। কিন্তু গতকাল পর্যন্ত সে রকম কারও সন্ধান তিনি পাননি। তখন ভাবলাম, নিজেরাই জঙ্গলে ঘুরব। এই সময় তোমার সুন্দরবাবুর খবর পেলাম।"

"এই চোরাশিকারিদের, যারা সেরাও এক্সপোর্ট করতে পারে, তাদের সন্ধান পেয়েছেন ?"

"না। অনুমানের ওপর নির্ভর করে আমি কখনও সিদ্ধান্ত নিইনি।"

"তা হলে সুন্দরকে পেয়ে আমাদের লাভ হয়েছে, বলুন।"

"অবশ্যই।"

"সুন্দর পাখি ধরত, বিক্রি করত। আমার কথা শোনার পর লোকটার মধ্যে সত্যিই পরিবর্তন এসেছিল। কিন্তু নীলবাবু ওকে অন্য একটি কাজের দায়িত্ব দিলেন। ওকে সেরাও ধরতে হবে। বুঝতেই পারছেন বিদেশে সেরাও এক্সপোর্ট করা নীলবাবুর পক্ষে সম্ভব।"

"এসব হয়তো সত্যি, কিন্তু প্রমাণ করতে পারবে না। সুন্দর যে বানিয়ে বলছে না, তারই বা প্রমাণ কী ? কোনও অন্যায় করে ও হয়তো জঙ্গলে লুকিয়ে আছে।"

"কার কাছে অন্যায় করবে ?"

"আমি জানি না। শুধু বলতে চাইছি প্রমাণ ছাড়া কোনও কিছু, কাউকে বিশ্বাস করতে পারবে না।" অমল সোম চুপ করতেই পাতার শব্দ হল। মেজর হাত উঁচু করলেন। অন্ধকারেও বোঝা গেল সেই হাতের মুঠোয় কলমটি ধরা রয়েছে।

"কে, সুন্দর ?" অমল সোম জিজ্ঞেস করলেন।

"হ্যাঁ, সাহেব। দুটো ধরেছি। বেশ বড়সড়, চারজনের হয়ে যাবে।"

"কোথায় পেলে ?"

"ওই পাহাড়ের খাঁজে। সিকি মাইল দূরে। কিন্তু সাহেব, আপনারা আস্তে কথা বলুন। আমি দূর থেকে শুনতে পাচ্ছিলাম।"

"কেন ?"

"জঙ্গলে লোক ঢুকেছিল। এখনও আছে কিনা জানি না, আমি এই প্যাকেটটা কুড়িয়ে পেয়েছি পাহাড়ের গায়ে। খেয়ে দেখুন, একেবারে টাটকা। হয়তো কারও পকেট থেকে পড়ে গিয়েছে।" সুন্দর প্যাকেটটা ওপরে ছুঁড়ে দিল। অর্জুন কোনওমতে ধরে ফেলল। যত অন্ধকারই হোক আকাশ একটু চোরা আলো পাঠায়। মেজর চাপা গলায় বললেন, "শাবাশ।"

প্যাকেটটা দেখে অর্জুন বলল, "ডানহিল। অর্ধেকের বেশি সিগারেট আছে।"

অমল সোম বললেন, "হুঁ। এদিকের লোকের ডানহিল পাওয়ার কথা নয়।"

ওদিকে সুন্দর বসে গিয়েছে মুরগি নিয়ে। অত দ্রুত মুরগি ছাড়িয়ে কাউকে আগুন জ্বালাতে দেখেনি সে। দুটো লম্বা কাঠির মধ্যে একটা কাঠি আড়াআড়ি পেতে তার তলায় আগুন জ্বালিয়ে দিল সুন্দর। তারপর মুরগি দুটোকে আড়াআড়ি কাঠির মধ্যে কায়দা করে ঝুলিয়ে দিল। দিয়ে বলল, "বড্ড জোঁক হয়েছে জঙ্গলে। কাল জল হওয়ায় ওদের বাড় বেড়েছে।"

সঙ্গে-সঙ্গে ওরা তিনজন নিজেদের প্যান্ট-শার্ট-জুতো পরীক্ষা করতে লাগল। না, জোঁক কারও শরীরে হানা দেয়নি। নিবিষ্ট হয়ে মুরগি ঝলসাচ্ছিল সুন্দর। বেশ পাকা হাতের কাজ। মিনিট কুড়ি লাগল। তারপর এক-একটা মুরগি দু'টুকরো করে ওপরে চালান করে দিয়ে বলল, "নুন কম লাগবে। তা আর কী হবে!"

অমল সোম বললেন, "আমার সঙ্গে নুন আছে। যার যেমন ইচ্ছে মাখিয়ে নাও।"

সুন্দর ওপরে উঠে এল। প্রায় পাঁচশো গ্রাম ঝলসানো মুরগির মাংসে কামড় দিয়ে অর্জুনের মনে হল, এর চেয়ে ভাল রোস্টেড চিকেন সে কখনও খায়নি।

ঠিক তখনই কয়েক হাত দূরে বীভৎস ডাকটা আচমকা শোনা গেল।

## ॥ চোদ্দো ॥

চারজনের খাওয়া বন্ধ হয়ে গিয়েছিল। অর্জুন অন্ধকারে নড়াচড়া করতে দেখল প্রাণীটাকে। এই তা হলে ল্যাঙ্গো। পোড়া মাংসের গন্ধ পেয়ে চলে এসেছে।

অমল সোম বললেন, "একাধিক দেখছি। ওপরে উঠে আসবে না তো!"

সুন্দর বলল, "অ্যাই! হ্যাট! ভাগ এখান থেকে। মুরগি খাবে! আমি কষ্ট করে ধরে আনলাম তোদের খাওয়াব বলে?"

অমল সোম জিজ্ঞেস করলেন, "তুমি এদের আগে দেখেছ?"

"কুকুর। বনে থাকে এই যা। খুব বদমাশ।"

"ওপরে উঠে আসবে না তো?"

"এতটা লাফাতে পারবে না। মাংস খেয়ে হাড়গুলো ফেলে দিন, তাতেই খুশি হবে।"

ল্যাঙ্গোগুলো সম্ভবত নীচে বসে পড়েছে। এভাবে কোনও ভাল খাবারও আরাম করে খাওয়া যায় না। মাঝে-মাঝে যখন হাড় ছুড়ে দেওয়া হচ্ছিল তখন সেটার জন্য ওরা একসঙ্গে ঝাঁপিয়ে পড়ছিল। চিৎকার, কামড়াকামড়ি শুরু হয়ে গেল।

খাওয়া শেষ হতে অর্জুন বুঝল পেট দারুণ ভরে গিয়েছে। এভাবে কোনও দিন সে শুধু ঝলসানো মাংস দিয়ে ডিনার করেনি। অমল সোমের ওয়াটার বটল থেকে সকলে তিন ঢোক জল রেশন হিসেবে পেল। অর্জুন তার ব্যাগ থেকে চাদর বের করে পাথরের ওপর বিছিয়ে শুয়ে পড়ল। পাশে-বসা মেজর জিজ্ঞেস করলেন, "এই অবস্থায় তোমার ঘুম আসবে?"

"আমরা তো বেশ নিরাপদেই আছি।"

"চোখ বন্ধ করলেই ওরা ওপরে উঠে এসে টুঁটি ছিঁড়ে ফেলবে।"

"তখন ঠিক জেগে যাব।"

বাতাস বইছিল। মশার হাত থেকে বাঁচার জন্য অর্জুন মুড়ি দিয়ে শুল। ভগবান যদি আজকের রাতটায় বৃষ্টি না দেন, তা হলে বাঁচোয়া।

ঘুম ভেঙে যাওয়া মাত্র মনে হল, আর রক্ষে নেই। কুকুরগুলো ওপরে উঠে এসেছে। গজরাচ্ছে আক্রোশে, এখনই ঝাঁপিয়ে পড়বে। কিন্তু কয়েক সেকেন্ডের মধ্যেও যখন কিছু হল না, তখন খেয়াল হল। ধড়মড়িয়ে উঠে বসে পাশে তাকাতেই বুঝল, ওটা মেজরের নাসিকাগর্জন। অঘোরে ঘুমোচ্ছেন ভদ্রলোক। ডান হাত থেকে কলমটা খসে পড়েছে পাশে। ওটা তুলে নিল অর্জুন।

ওপাশে অমল সোম এবং সুন্দর শুয়ে আছে। বিচিত্র সব আওয়াজ ভেসে আসছে জঙ্গল থেকে। এইসব শব্দাবলীর কোনও উৎস তার জানা নেই। সে নীচের দিকে তাকাল। ল্যাঙ্গোগুলো সম্ভবত হতাশ হয়ে চলে গিয়েছে। আকাশ এখন তেমনই ছাইরঙা মেঘে ছাওয়া। অর্জুন বাবু হয়ে বসল। তার খুব সিগারেট খেতে ইচ্ছে করছিল, কিন্তু অমলদার সামনে সে সিগারেট খাওয়ার কথা ভাবতেই পারে না। যদিও উনি এখন ঘুমোচ্ছেন, টের পাওয়ার সম্ভাবনা নেই, তবুও। একবার মনে হল নীচে নেমে একটু আড়ালে গিয়ে সেবন করে আসে। কিন্তু এই রাত্রে সে-সাহস হল না। হঠাৎ তার চোখ পড়ল পাথরের প্রান্তে। কালোমতো কিছু নড়ছে। ধীরে-ধীরে উঠে আসছে ওপরে। ওটা যে একটা সাপ সেটা বুঝতে সময় লাগল। সাপটা এগিয়ে যাচ্ছে সুন্দরের দিকে। একটুও দেরি না করে সে মেজরের কলমের বোতাম টিপল। সঙ্গে-সঙ্গে সাপটার মাথায় আগুনের শিখা আছড়ে পড়ল। পড়ামাত্র সাপটা মোচড় খেয়ে ঝটপটিয়ে নীচে পড়ে গেল।

"কী হয়েছে?" অমল সোমের গলা শোনা গেল।

"সাপ উঠে আসছিল।" অর্জুন তখন পাথরের কিনারে চলে গিয়ে নীচে তাকাচ্ছে। অন্ধকারে কিছুই বোঝা যাচ্ছে না। সে কলমটা আবার সক্রিয় করল নীচের দিকে তাক করে। ঘাস এবং আগাছায় আগুন পড়ল এবং তারই আলোয় সে সাপটাকে দেখতে পেল। তখনও শরীর নড়ছে। এত মোটা এবং লম্বা সাপ সচরাচর দেখা যায় না। সে কলমের বোতাম অফ করা সত্ত্বেও আগাছার আগুন নিভতে সময় লাগল। ভাগ্যিস গতকালের বৃষ্টি মারাত্মক হয়েছিল, নইলে আগুন ছড়িয়ে পড়া অস্বাভাবিক ছিল না। সে ফিরে তাকাল। আকাশ একটু-একটু করে মেঘমুক্ত হচ্ছে। যদিও খুব উঁচু করলে গাছের পাতার আড়াল, তবু চারপাশের আকাশ দেখতে অসুবিধে হচ্ছে না। ওপাশে পাহাড় উঠে গেছে। হঠাৎ অর্জুনের মনে হল, পাহাড়ের গায়ে কিছু নড়ছে। সে ভাল করে দেখার চেষ্টা করল। ঘন-ছায়া মাখা বলে কিছুই স্পষ্ট দেখা যাচ্ছিল না। কিন্তু সে নিঃসন্দেহে কিছু নড়তে দেখেছে ওখানে। বড়জোর একশো গজ দূরত্ব

হবে। অর্জুন চুপচাপ তাকিয়ে রইল। মিনিট দেড়েক বাদে একটা জন্তু উঠে দাঁড়াল পাহাড়ের গায়ে গেঁথে থাকা পাথরের ওপর। এখন তাকে অনেকটা স্পষ্ট দেখতে পাচ্ছে। জানোয়ারটা খুব চঞ্চল স্বভাবের। ঘাড় ঘুরিয়ে এপাশ ওপাশ দেখছে, মাঝে-মাঝেই লাফাচ্ছে।

প্রথমে মনে হয়েছিল হরিণ, কিন্তু তারপরেই খেয়াল হল, সেরাও নয় তো। সে নিঃশব্দে অমল সোমের কাছে পৌঁছে গিয়ে মৃদু ধাক্কা দিল। অমল সোম জেগেই ছিলেন, চুপচাপ উঠে বসলেন। অর্জুন তাঁকে আঙুল তুলে দেখাতে তিনি উত্তেজিত হয়ে পড়লেন। তাড়াতাড়ি ব্যাগ থেকে একটা দূরবিন বের করে চোখে লাগালেন। এই অল্প আলোয় দূরবিন কাজ করে কিনা অর্জুন জানে না। কিন্তু অমল সোম চাপা গলায় বললেন, "ইয়েস। সেরাও। দ্যাখো।"

অর্জুন দূরবিনটা নিল। জানোয়ারটা তখনও ফোটোগ্রাফারকে পোজ দেওয়ার ভঙ্গি করে দাঁড়িয়ে আছে। দূরবিনটা কিছুটা ঘুরিয়ে লক্ষ্যস্থলে নিয়ে যাওয়ামাত্র অনেকটা স্পষ্ট দেখতে পেল। ওর মন নিশ্চয়ই খুব ভাবুক প্রকৃতির, নইলে আকাশের দিকে মুখ করে কী দেখছে দু'-চোখ ভরে। পাথর, গাছ ইত্যাদি স্পষ্ট দেখা যাচ্ছে, যদিও একটা নীলের আস্তরণ সামনে ছড়ানো। এই দূরবিনটা তা হলে সাধারণ নয়। হঠাৎ কানের কাছে ক্লিক শব্দ হতে অর্জুন মুখ ফেরাল। ক্লিক ক্লিক ক্লিক। অমল সোম ছবি তুলে যাচ্ছেন। হঠাৎ লাফ দিয়ে উধাও হয়ে গেল সেরাও।

"যাবেন ?"

"পাগল ! এই অন্ধকারে কোথাও খুঁজে পাবে না ওদের।"

"কিন্তু আলো নেই, আপনি ছবি তুললেন কেন ?"

"এই ক্যামেরায় তোলা যায়। প্রিন্ট করার পর দেখাব। যাক, সুন্দর আমাদের ঠিক জায়গায় নিয়ে এসেছে। ও যখন ফিরে এসে বলল, এদিকে মানুষের আনাগোনা হয়েছে, তখনই মনে হয়েছিল লক্ষ্যস্থলে পৌঁছে গিয়েছি। নাও, শুয়ে পড়ো।"

অর্জুন শুয়ে পড়ল। পাশে মেজর তখনও প্রবল বিক্রমে নাক ডেকে যাচ্ছেন। ওপাশে সুন্দর মড়ার মতো ঘুমোচ্ছে। ওরা দু'জনেই জানল না এখন কী হয়ে গেল। অর্জুন পাশ ফিরে শুয়ে কলমটা হাতের মুঠোয় লাগাল। বলা যায় না, পোড়া সাপটার যদি কোনও সঙ্গী থাকে, সতর্ক থাকাই ভাল। হঠাৎ তার কানে অনেক ল্যাঙ্গোর ডাক ভেসে এল। ওরা ডাকছে পাহাড়ের গায়ে। কে জানে, সেরাওটাকে ওরা দেখতে পেয়েছে কিনা। কিন্তু এই সেরাও একা কেন ? ওরা তো দল বেঁধে থাকে। দূরবিনে দেখে তার মনে হয়েছে ওরা খুব নিরীহ এবং অবলা। ঠিক ছাগলের মতো। ওর যে চাহিদা, তা কে বিশ্বাস করবে। বিদেশিরা কি ছাগল এবং সেরাও আলাদা করতে পারছে ? নিশ্চয়ই পারে, নইলে এত দাম হয় কী করে ?

ঠিক গালের মাঝখানে একটা বড় জলের ফোঁটা পড়ামাত্র অর্জুন উঠে বসল। বসে দেখতে পেল বৃষ্টি নেমে গেছে। যেহেতু ওরা একটা পাতায় ছাওয়া ঝাঁকড়া গাছের নীচে শুয়ে ছিল, তাই এতক্ষণ জল পড়েনি এখানে। কিন্তু বাকিরা উঠে পড়েছে আগেই।

মেজর বললেন, "ওঃ, তোমার ঘুম বটে ! বৃষ্টি পড়ছে টেরই পেলে না।"

অর্জুন অবাক হয়ে তাকাল। তার ঘুম ? মেজরই তো সারা রাত নাক ডেকে গেলেন।

অমল সোম বললেন, "বয়স অল্প, একটু ঘুম তো হবেই। কিন্তু আমরা এখন কী করব ?"

সুন্দর বলল, "এরকম বৃষ্টি হলে এখানেও জল পড়বে।"

অর্জুন মুখ ফেরাল। ফোঁটা-ফোঁটা জল পড়ছে। বসে ভেজা ছাড়া কোনও উপায় নেই। অথচ মাঝরাত্রেও আকাশ দেখে মনে হচ্ছিল মেঘ সরে গেছে। বৃষ্টির জলের ফোঁটাগুলো খুব ঠাণ্ডা, শীত-শীত করছিল।

সুন্দর বলল, "বাবু, আপনার চাদরটা দিন।"

"কী করবে ?"

"মাথার ওপর তুলে ধরি, তাতে কিছুটা রক্ষে হবে।"

"এখানে কোনও আড়াল পাওয়া যাবে না ?"

"সেটা পেতে গেলে পাহাড়ে যেতে হবে। যাওয়ার আগেই ভিজে যাবেন। তা ছাড়া এখন ভোরের সময়। জানোয়াররা এখন জলটল খেতে বের হয়।"

মেজর বললেন, "ঠিক আছে। দাও তো হে চাদরটা। হ্যাঁ, চারজনে চার কোণে ধরো। ঠিক চাঁদোয়ার মতো হবে ব্যাপারটা। চারটে লাঠি থাকলে অবশ্য হাত দিয়ে ধরে থাকতে হ- না। বাঃ, গুড। আর জল পড়ছে না গায়ে। কী জিনিস কোন কাজে লেগে যায় কে বলতে পারে। এই যাঃ। আমার কলম ?" ককিয়ে উঠলেন মেজর। পকেট দেখতে গিয়ে চাদর ছেড়ে দিলেন অজান্তে। সঙ্গে-সঙ্গে তাঁর শরীরটা চাদরে ঢেকে গেল।

অর্জুন বলল, "আপনার কলম আমার কাছে আছে।"

"ওঃ, বাঁচালে ! কিন্তু কী করে গেল ?"

"আপনি যখন ঘুমোচ্ছিলেন, তখন সাপ এসেছিল।"

"মাই গড। তবে জানো তো, সাপ মানেই বিষধর বা হিংস্র নয়। বেশির ভাগ সাপ আক্রমণ করে ভয় পেয়ে। সাপের কোনও স্মৃতিশক্তি নেই। আমাদের প্রাচীন সাহিত্যে সাপ সম্পর্কে যেমন 'মিথ' চালু হয়েছিল, তার সঙ্গে বিজ্ঞানের কোনও সম্পর্ক নেই। একবার অতলান্তিকের নীচে ডুবোজাহাজে যেতে-যেতে সাপ দেখেছিলাম। সে সাপ যদি তুমি দেখতে !" মেজর থামলেন। অর্জুন জানে এই থামার কারণ তিনি প্রশ্ন আশা করছেন। শ্রোতা প্রশ্ন করলেই গড়গড়িয়ে সেই সামুদ্রিক সাপের কাহিনী শোনাবেন। সে গম্ভীর

গলায় বলল, "আপনার মাথার ওপর থেকে চাদর পড়ে গেছে।"

"জানি হে। মনে হচ্ছে এইটে মোর কমফরটেব্‌ল। গায়ে তো জল পড়ছে না, দিব্যি মুড়ি দিয়ে বসে আছি।" মেজর খুকখুক করে হাসলেন।

চাদরটা ভিজে সপসপ করছে। সুন্দর মাঝে-মাঝে সেটা চিপে জল বের করে আবার মাথার ওপর ধরছে। হাত টনটন করলেও এখন এ ছাড়া উপায় নেই।

বৃষ্টি থামল সকাল সাতটায়। তখনও জঙ্গলে পাতলা অন্ধকার মাখামাখি। ভিজে গিয়েছে চারজনেই। চাদরে মাথা মুছে অমল সোম বললেন, "এবার একটু চা হোক। আমার ব্যাগটাকে বাঁচাতে পেরেছি। ওহে, সুন্দর, আগুন জ্বালো।"

এখন জঙ্গলে শুকনো কাঠকুটো খুঁজে পাওয়া অসম্ভব ব্যাপার। ভেজা ডালে আগুন জ্বলবে না। সুন্দর তবু নেমে গেল পাথর থেকে। মেজর বললেন, "মুশকিল।"

"কী হল?" অমল সোম জানতে চাইলেন।

"ভোরবেলায় চা খেলেই আমাকে প্রকৃতি ডাকে। এখানে সেটা কী করে সম্ভব হবে, বুঝতে পারছি না।"

"কেন? এখানে সারি সারি গাছের আড়াল, অসুবিধে হওয়ার কোনও কারণ নেই। আফ্রিকার জঙ্গলে কী করতেন?"

"ওখানে টেন্ট ছিল। টেন্টের মধ্যে আলাদা টয়লেট।"

"এখানে গাছের পাতাকে টয়লেট পেপার হিসেবে ব্যবহার করুন।"

"জোঁক আছে যে। ডেঞ্জারাস জিনিস।"

"জিনিস নয়, পোকামাকড়।" অর্জুন হাসল।

"তোমার হাসি পাচ্ছে অর্জুন?" করুণ গলায় বললেন মেজর।

অর্জুন বলল, "এসব সমস্যা কখনও আটকে থাকে না। প্রাকৃতিক ডাক এলে দেখবেন ঠিক ম্যানেজ করে নিতে পারছেন। কাল রাত্রে ওখানে সেরাও দেখেছি।"

সব ভুলে গেলেন মেজর, "সেরাও? ওখানে? কখন?"

"মাঝরাত্রে।"

"আঃ! আমাকে ডাকোনি কেন?"

"আপনি ঘুমোচ্ছিলেন। অমলদা বেশ কয়েকটা ছবি তুলেছেন।"

"কীরকম দেখতে?"

"ঠিক ছাগলের মতো।"

"ছাগল। তা হলে সেরাও বলে মনে হল কেন? ওটা ছাগলও হতে পারে।"

"এই বনে ছাগল চরে বেড়ায় না।"

"ও। খুব মিস করেছি দেখছি। কেন যে ঘুমিয়ে পড়লাম!"

অর্জুন নীচে নামল। সাপটা আছে এখনও। একটা ডাল ভেঙে সেটাকে তুলতে চেষ্টা করল সে। এত ভারী যে, ডালটা বেঁকে যাচ্ছিল। ওপর থেকে অমল সোম বললেন, "সাক্ষাৎ মৃত্যুদূত। থ্যাঙ্ক ইউ অর্জুন।"

মেজর বললেন, "আমি ভেবেছিলাম জঙ্গলটা খুব নিরীহ, এখন দেখছি তা নয়! খুব ইন্টারেস্টিং। ল্যাঙ্গোগুলো মনে হয় ধারেকাছে নেই।"

সুন্দরের ক্ষমতা অসাধারণ। এরই মধ্যে আধশুকনো কিছু ডালপালা জোগাড় করে এনে চা বানিয়ে ফেলল। মেজরকে দেখা গেল তার সঙ্গে ফিসফিস করে কথা বলতে। চা খেয়েই তিনি সুন্দরকে নিয়ে ছুটলেন।

অর্জুন জিজ্ঞেস করল, "আমরা কি পাহাড়ে উঠব?"

অমল সোম মাথা নাড়লেন, "না। ওই ডানহিলের প্যাকেটটা যেখানে পাওয়া গিয়েছে, সেখানে একবার যাব। সকালেই যাওয়া উচিত।"

পাততাড়ি গুটিয়ে রওনা হতে আরও মিনিট পঁয়তাল্লিশ লাগল। এখন আলো স্পষ্ট, কিন্তু সূর্য ওঠেনি। জঙ্গলের মধ্যে হাঁটতে অসুবিধে হচ্ছিল। অমল সোম এবং সুন্দর আগে যাচ্ছিলেন। মেজর তার পাশে হাঁটতে-হাঁটতে বললেন, "সকালের কাজটা যদি ভালভাবে সারা যায়, তা হলে তার মতো আনন্দ আর কিছুতেই নেই। কিন্তু তোমার দাদা এত বড় অভিযানে বেরিয়েছেন আমাদের কিছু না জানিয়ে, এটা ঠিক হয়নি। সঙ্গে খাবার, জল, বিছানা কিছুই আনা হয়নি। তোমার খিদে পাচ্ছে না?"

"এখনও পায়নি।"

"পেলে কী করবে?"

"দেখা যাক।"

মেজরের কথায় অর্জুনেরও মনে হল, ওদের তৈরি হয়ে আসা উচিত ছিল। এখনই যদি বাংলোয় ফিরে যাওয়া হত, তা হলে সমস্যা ছিল না। কিন্তু কে জানে, আজকের রাতও এখানে কাটাতে হবে কি না!

অমল সোম হাত তুলে ইশারা করলেন। অর্জুন এবং মেজর নিঃশব্দে এগিয়ে গেল। সামনের কিছুটা জায়গায় জঙ্গল ফাঁকা। গাছের আড়াল থেকে ওরা জায়গাটা দেখল। একটা সরু পথ ওপাশ থেকে এসে ফাঁকা জায়গায় শেষ হয়েছে। মিনিট পাঁচেক আড়ালে দাঁড়িয়ে থাকার পর সুন্দর ঘাড় নাড়ল। অমল সোম বললেন, "অর্জুন, একবার গিয়ে দেখে এসো তো জায়গাটা। জঙ্গল কেটে জায়গাটা ন্যাড়া করা হয়েছে। সাবধান।"

অর্জুন এগোল। পাশে সুন্দর। ফাঁকা জায়গায় পৌঁছে ওরা প্রথমে সরু রাস্তাটাকে দেখল। সন্দেহজনক কিছু নজরে পড়ল না। ফাঁকা জায়গার একধারে পাহাড়ের শুরু। সুন্দর অর্জুনকে আঙুল দিয়ে মাটি দেখাল। সেখানে জুতোর ছাপ স্পষ্ট। আর এই জুতোর দাগ বৃষ্টির আগে পড়েনি। পড়লে তার

ওপর জল থাকত। বৃষ্টি শেষ হওয়ার পর কেউ এখান দিয়ে হেঁটে গিয়েছে। একজোড়া জুতো নয়, দুটো জুতোর ছাপ দেখতে পেল সে। সোজা পাহাড়ের দিকে এগিয়েছে। পাহাড়ের কাছে পৌঁছে সে ছাপগুলোকে খুঁজে পেল না। পাথরের ওপর কোনও চিহ্ন পড়েনি।

ওরা ফিরে এল। সব শুনে অমল সোম নিচু গলায় বললেন, "তা হলে ওরা একটু আগেই এখানে এসেছিল। এত ভোরে ওই গাড়ির রাস্তায় কেউ এলে আমরা ইঞ্জিনের শব্দ পেতাম। ওরা এখানেই কোথাও রাত্রে থেকেছে। আমাদের খুব কাছাকাছি ওরা রয়েছে।" হঠাৎ অমল সোম চুপ করে গেলেন।

দুটো লোক বড়-বড় বাস্কেট আর ক্যান বয়ে নিয়ে এল সরু পথটা দিয়ে। এই লোকগুলো স্থানীয় মানুষ, কর্মচারী গোছের। ফাঁকা জায়গা পেরিয়ে ওরা পাহাড়ের খাঁজে পা রেখে-রেখে ওপরে উঠে মিলিয়ে গেল।

অমল সোম বললেন, "সাহেবদের ব্রেকফাস্ট এল মনে হচ্ছে। তার মানে সরু রাস্তাটার ওপাশে ওরা বেস ক্যাম্প করেছে। জঙ্গলের আড়াল রেখে আগে চলো, ক্যাম্পটাই দেখে আসি।"

## ॥ পনেরো ॥

জঙ্গলের আড়ালে শরীর রেখে ওরা খানিকটা এগিয়ে যেতেই চিৎকারটা কানে এল।

চিৎকারটা যে কোনও বন্দি জন্তুর, তাতে সন্দেহ নেই। ডালপালা সরাতেই ওরা দেখতে পেল, দুটো তাঁবু পড়েছে ফাঁকা জমিতে। তাঁবুর একপাশে একটা লাল জিপসি দাঁড়িয়ে, ওপাশে একটা বড় খাঁচা।

চিৎকারটা ভেসে আসছে তাঁবুর আড়াল থেকে। খাঁচাটা শূন্য।

একটু পরেই একজন ষণ্ডামার্কা লোক কুচকুচে কালো একটা প্রাণীকে টানতে-টানতে এনে খাঁচার মধ্যে ঢুকিয়ে দরজা বন্ধ করে দিল। প্রাণীটা দৌড়ে খাঁচার দেওয়াল ভাঙার চেষ্টা করে বিফল হল। তার খাঁজকাটা শিং খাঁচার লোহার শিকে আটকে যাওয়ায় সে আবার আর্তনাদ করল। লোকটা দাঁড়িয়ে যেন মজার দৃশ্য দেখছিল, এবার হেসে তাঁবুর ওপাশে চলে গেল।

অমল সোম তাঁর দূরবিন বের করলেন। কিছুক্ষণ দেখে নিচু-গলায় বললেন, "গায়ের রং এখনও কাঁচা রয়েছে। পাকা হাতের কাজ নয়।"

"রং?" অর্জুন অবাক হল।

"ওই জন্তুটার নাম সারাও, নেপালিরা একেই থর বলে।"

মেজর বললেন, "কিন্তু দেখতে তো ছাগলের মতো।"

"সেইজন্যেই ওরা রং করে দিল। কিন্তু লক্ষ করে দেখুন, মাথাটা অনেক বড়। গাধা আর ছাগলের মিশ্রণ। কানও বড়, চোয়ালের পাশের চুল বেঢপ

লম্বা। পায়ের মরচে পড়া লাল অংশটা কিন্তু লোকটা কালো রং ঢেলে আড়াল করতে পারেনি।"

"এই সারাও ধরা তো ক্রাইম।" মেজর উত্তেজিত হলেন।

"যে-কোনও বন্যজন্তু ধরাই অপরাধ। ওই প্রাণীটির কদর বিদেশে খুব বেড়েছে। আর সাধারণ মানুষ যাতে বুঝতে না পারে তাই রং করা হয়েছে।"

"মনে হচ্ছে লোকটা এখন একাই আছে। এগিয়ে যাব?" অর্জুন জিজ্ঞেস করল।

"না, আসল অপরাধীরা ওপরে গিয়েছে। বেস ক্যাম্প করে রয়েছে এরা। ওরা ওপরে কী করছে, তা একবার দেখে আসা দরকার। এ তো পালিয়ে যাচ্ছে না।" অমল সোম ঘুরে দাঁড়ালেন, "সুন্দর, তুমি সাবধানে বাঁ দিক দিয়ে ওপরে উঠে যাও। কিছুতেই ওদের চোখে যেন না পড়ে যাও, খেয়াল রাখবে। দেখা পেলেই আমাকে জানাবে। কীভাবে জানাবে?"

সুন্দর মাটি থেকে একটা কাঠি তুলে দু' টুকরো করে জিভের নীচে ফেলে আওয়াজ করল।

"চমৎকার! তুমি দেখছি বেশ গুণী লোক। মেজর, আপনি ফোর্ট আগলান।"

"ফোর্ট মানে?" মেজর হতভম্ব।

অমল সোম বললেন, "যুদ্ধক্ষেত্রে সবচেয়ে গুরুত্বপূর্ণ কাজ হল ফোর্ট আগলানো। আমরা ফিরে না এলে অথবা কোনও ঝামেলা হলে আপনি সোজা থানায় চলে যাবেন। কিন্তু তার আগে যতটা সম্ভব নিজেকে আড়ালে রাখুন। চলো অর্জুন।" অমল সোম পা বাড়ালেন।

সুন্দর খুব দ্রুত কাঁচা জায়গা পেরিয়ে বানরের মতো পাহাড়ের সঙ্গে মিশে গেল। একা থাকা যে পছন্দ নয়, তা মেজরের মুখ দেখে বোঝা যাচ্ছিল। কিন্তু কিছু করার নেই তাঁর।

অর্জুন হাত বাড়াল, "আপনার কলমটা আমাকে দেবেন?"

একটু দোনোমনা করে কলমটি হস্তান্তর করলেন মেজর। একা থাকতে হবে বলে যতটা নয়, তার চেয়ে ঢের বেশি তাঁর খারাপ লাগছিল অভিযানে অংশ নিতে না পেরে।

গাছের আড়ালে ওরা ডান দিকে সরে এল অনেকটা। এবার সামনে ফাঁকা জমি, তারপর পাহাড়। এই পাহাড়ের গায়ে ছোট-ছোট বুনো ঝোপ, লতানো গাছ। লম্বা গাছেরা রয়েছে অনেক ওপরে। মাঝে মাঝে ন্যাড়া পাথর। একটু আগে যে-পথ দিয়ে লোকদুটো ওপরে উঠে গিয়েছিল, সেই পথ তৈরি হয়েছে চলতে-চলতেই। পাহাড়ের এই দিকটায় মানুষজন আসে না বলে রাস্তা তৈরির দরকার হয়নি। অর্জুন খানিকক্ষণ তাকিয়ে থাকার পর জলের শব্দ শুনতে পেল। খুব আস্তে, তিরতির শব্দ। সে বলল, "মনে হচ্ছে, কাছাকাছি ঝরনা

আছে।”

শব্দটা অমল সোমও শুনতে পেয়েছিলেন। মাথা নেড়ে আরও কিছুটা এগিয়ে গেলেন তিনি। তাঁবুর কাছ থেকে ওরা অনেকটা সরে এসেছে। এবার ঝরনা চোখে পড়ল। বৃষ্টি না হলে এই ঝরনা শুকিয়েই থাকে। কিন্তু জল পড়ায় পাথর ক্ষয়ে গেছে। অমল সোম বললেন, “ওখানে চলো। প্রকৃতি আমাদের জন্যে সিঁড়ি তৈরি করে দিয়েছে।”

দৌড়ে ফাঁকা জায়গা পেরিয়ে পাথরের আড়ালে খানিকক্ষণ দাঁড়াল ওরা। ছুটে আসার সময় কারও নজরে পড়েছে কি না তা বোঝা যাচ্ছে না। অমল সোম পাথরগুলো দেখতে লাগলেন। বিশাল আয়তনের পাথর এ ওর গায়ে হেলান দিয়ে রয়েছে।

যাকে সিঁড়ি বলে মনে হয়েছিল তা হঠাৎ দেওয়াল হয়ে গেল। খাঁজে পা দিয়ে কিছুটা উঠতেই আর কোনও অবলম্বন পাওয়া গেল না। তার ওপর জলে ভিজে ভিজে শ্যাওলাও পড়ে গিয়েছে মাঝে মাঝে। অমল সোম ইশারায় অর্জুনকে তাঁর কাঁধে পা রেখে উঠতে বললেন। এখন আর কোনও বিকল্প নেই। সঙ্কোচ কাটিয়ে অর্জুন ওপরে উঠে পাথরের ওপর শুয়ে পড়ল। হাত বাড়িয়ে অমল সোমকে টেনে তুলল সে।

প্রায় আধ ঘণ্টা ওঠার পব ওবা একটু জিরিয়ে নিচ্ছিল। এখন পায়ের তলায় জঙ্গলের মাথা। কালচে-সবুজ কার্পেট যেন দিগন্তে ছড়িয়ে গেছে। পাথরের খাঁজে-খাঁজে বুনো ঝোপ এখন বেশ ঘন। ওরা নিজেদের আড়ালে রেখে সরে আসতে লাগল। আর তখনই গুলিব শব্দ ভেসে এল। শব্দটা পাহাড়ে ধাক্কা খেয়ে ভয়ঙ্কর শোনাল। পাখিরা ভয়ে চিৎকার করে উড়ে গেল নীচের জঙ্গলের দিকে। অর্জুনের মনে হল সুন্দরের কথা। লোকটা ওদের চোখে পড়ে যায়নি তো!

অমল সোম দ্রুত এগোচ্ছিলেন। এই বয়সেও তিনি এত চটপটে কীভাবে আছেন, তা অর্জুন বুঝতে পারছিল না। পাহাড ভাঙতে গিয়ে সে বেশ হাঁপিয়ে উঠেছে, কিন্তু অমল সোমকে দেখে তা বোঝা যাচ্ছে না।

“হোয়াট ইজ দিস! গুলি করলে কেন?” চিৎকারটা শুনতে পেল ওরা।

সঙ্গে-সঙ্গে সতর্ক হয়ে গেলেন অমল সোম। ইশারায় অর্জুনকে নিঃশব্দে এগোতে বললেন। দ্বিতীয় গলা কানে এল, “গুলি না কবলে সাপটা আমাকে মেরে ফেলত।”

“মেরে ফেলত! ওকে ডিস্টার্ব না করলে ও তোমার কিছুই করত না। ননসেন্স।”

“বকাঝকা ক'রো না।”

“তোমার বুদ্ধি কম, এ-কথা স্বীকার করতে পারছ না কেন? তোমার ওই গুলির আওয়াজে ওরা কেউ আর কাছাকাছি থাকবে বলে ভেবেছ? সব হাওয়া

হয়ে গেছে। দিলে সব বিগড়ে।"

এবার ওরা দেখতে পেল। নীল চ্যাটার্জি ধমকে যাচ্ছে বরেন ঘোষালের ভাইকে।

বরেন ঘোষালের ভাই সাপটাকে তুলতে যাচ্ছিল একটা ডাল দিয়ে, কিন্তু তার হাত ধরে টানল নীল, "ছেড়ে দাও। যত ফালতু সময় নষ্ট।"

ওরা চোখের সামনে থেকে সরে গেল।

ওদের অনুসরণ করতে গিয়ে অমল সোম দাঁড়িয়ে গেলেন। একটা মোটাসোটা বনমুরগি কঁক-কঁক করতে করতে বুনো ঝোপ থেকে বেরিয়ে ছুটে যাচ্ছিল। তাকে তাড়া করে আসছে আর-একটা মোরগ। হঠাৎ মুরগিটা শূন্যে লাফিয়েই স্থির হয়ে গেল এক লহমার জন্য, তার পরেই ডানা ঝাপটে চিৎকার করতে লাগল। ওর শরীর নীচে পড়ছে না কিন্তু কাছাকাছি কোথাও একটানা শব্দ বাজতে লাগল। সঙ্গে-সঙ্গে মানুষের পায়ের আওয়াজ এদিকে দ্রুত এগিয়ে এল। মোরগটা খুব ঘাবড়ে গিয়ে তৎক্ষণাৎ পেছন ফিরে বুনো ঝোপের মধ্যে মিলিয়ে গেল। অমল সোম আবার পাথরের আড়ালে সরে এলেন।

দু'জন কর্মচারীকে নিয়ে নীল এবং বরেন ঘোষালের ভাই দৌড়ে এল। ঝুলন্ত মুরগিটাকে দেখে নীল খুব হতাশ হলেও বরেন ঘোষালের ভাই হেসে বলল, "চমৎকার। বনমুরগির রোস্ট খাওয়া যাবে আজ।"

কথাটা শোনামাত্র নীল এগিয়ে মুরগিটাকে ছাড়িয়ে নিয়ে ছুঁড়ে দিল দূরে। কঁক-কঁক করতে করতে সেটা প্রাণ নিয়ে উধাও হল। বরেন ঘোষালের ভাই চিৎকার করে উঠল, "এটা কী হল ? ছেড়ে দিলে কেন ?"

"আমি এখানে মুরগি খেতে আসিনি। যা ধরতে এসেছি তা না ধরে কী করে মুরগি দেখে তোমার জিভে জল আসে, তা আমার মাথায় ঢোকে না।"

"যা ধরতে এসেছি তা ধরবই, তাই বলে ফাউ পেতে দোষ কী ?"

নীল জবাব না দিয়ে আবার ফিরে গেল। তার দুই কর্মচারী তাকে অনুসরণ করল। বরেন ঘোষালের ভাই মুরগিটা যেদিকে ঢুকেছে, সেদিকে কয়েক পা এগিয়ে মাথা নাড়ল। তাকে খুব হতাশ দেখাচ্ছিল। শেষ পর্যন্ত সেও ফিরে গেল।

অমল সোম বললেন, "সাবধানে এগোতে হবে। ওরা জঙ্গলে নেট টাঙিয়েছে।"

"চোখে দেখা যাচ্ছে না কিন্তু।" অর্জুন বলল।

"তৈরি হয়েই এসেছে। তবে নিশ্চিত থাকো, কয়েক ঘণ্টার মধ্যে সারাও এদিকে আর আসবে না। যতক্ষণ সারাও না আসে, আমাদের অপেক্ষা করা ছাড়া কোনও উপায় নেই।"

"কেন ?"

"এখন পর্যন্ত নীচের রং-করা জন্তুটা ছাড়া ওদের বিরুদ্ধে আমাদের কোনও

অভিযোগ নেই। থাকলেও কোনও আদালতে সেটা প্রমাণ করা যাবে না।"

অর্জুনের মনে হল ওদের অভিযুক্ত করার জন্য ওই একটা সারাও তো যথেষ্ট। অমলদার কথামতো অপেক্ষা করতে হলে হয়তো অনন্তকাল এখানে বসে থাকতে হবে। এত বড় পাহাড় ছেড়ে সারাও যে এখানে আসবেই, তা কেউ জোর করে বলতে পারে?

এই সময় মৃদু আওয়াজ ভেসে এল। ওটা সুন্দরের পাঠানো সঙ্কেত, তা বুঝতে অসুবিধে হচ্ছিল না। অমল সোম বললেন, "এই আওয়াজ বেশিক্ষণ করলে ওরা সন্দেহ করতে পারে।"

অর্জুন বলল, "ওকে বলা হয়েছিল দেখতে পেলে যেন আওয়াজ করে।"

আওয়াজটা থামল। অর্জুন বলল, "আমার মনে হয় আর একটু এগিয়ে যাওয়া ভাল।"

অমল সোম কিছু বলার আগে মানুষের গলা শোনা গেল। ওপর থেকে নীচে নেমে যাচ্ছে। ওরা এবার এগোল। অমল সোম বললেন, "সাবধানে পা ফেলো। সারাও-এর জন্যে ওরা জাল পেতে রেখেছে।"

এবার ওদের দেখা পাওয়া গেল। নীল চ্যাটার্জি দাঁড়িয়ে দূরবিনে পাহাড় দেখছে খুঁটিয়ে। ওরা যেখানে চেয়ার পেতেছে, সেই জায়গাটা প্রায় পরিষ্কার। দুটো ফোল্ডিং চেয়ার আর টেবিল ওপরে তুলে নিয়ে এসেছে আরামের জন্য। তার একটাতে বসে আছে বরেন ঘোষালের ভাই। সে চোখ বন্ধ করে সিগারেট খাচ্ছে। টেবিলের ওপর বন্দুক জাতীয় একটি অস্ত্র পড়ে আছে, যা লম্বায় বেশি নয়। অর্জুন এ-জাতীয় অস্ত্র আগে দ্যাখেনি।

নীল চ্যাটার্জি বলল, "গুলি ছুড়ে তুমি বারোটা বাজিয়ে দিয়েছ।"

"এক কথা বারংবার শুনতে ইচ্ছে করছে না।"

দূরবিন থেকে চোখ সরিয়ে নীল তাকাল, "ঘোষাল, বিদেশে তোমার কানেকশনস না থাকলে তোমার কানে কথাটা আমি হাজারবার ঢোকাতাম।" সে আবার দূরবিনে চোখ রাখল।

বরেন ঘোষালের ভাই উঠে দাঁড়াল, "একটা হেলিকপ্টার ভাড়া করে পাহাড়টাকে সার্চ করলেই ঝামেলা মিটে যেত। এভাবে সময় নষ্ট হত না।"

"চমৎকার! সমস্ত পৃথিবীকে ডেকে বলতে চাও আমরা এক মহা মূল্যবান প্রাণী ধরতে চলেছি, তোমরা দ্যাখো। ননসেন্স।" পাহাড় দেখতে লাগল নীল।

বরেন ঘোষালের ভাই অস্ত্রটায় হাত দিয়ে সরিয়ে নিল। তারপর উলটো দিকে হাঁটতে লাগল। কয়েক পা যাওয়ার পর তাকে বুনো ঝোপ সরাতে হচ্ছিল। নীল চেঁচিয়ে ডাকল, "কোথায় যাচ্ছ?"

"বোর লাগছে, ঘুরে আসি।" জঙ্গলের আড়ালে অদৃশ্য হয়ে গেল বরেন ঘোষালের ভাই। বোঝা যাচ্ছিল, ওর ব্যবহারে নীল বেশ বিরক্ত। সে নীচের

দিকে দূরবিন নামাল। খানিকক্ষণ দেখার পর হঠাৎ ওকে উত্তেজিত বলে মনে হল। দ্রুত আঙুলে ফোকাস ঠিক করছিল সে। তারপর ছুটে এল টেবিলের কাছে। অস্ত্রটাকে তুলে নিয়ে নীল নীচের দিকে দৌড়ে নেমে গেল। অমল সোম কিছু বলার আগেই সুন্দরকে দেখা গেল সামনে। ফাঁকা জায়গাটা পেরিয়ে ওদের কাছে এসে সুন্দর বলল, "সর্বনাশ হয়ে গেল। দাড়িওয়ালা মোটা সাহেবকে নীলবাবু দেখে ফেলেছে!"

অমল সোম জিজ্ঞেস করলেন, "কী করে বুঝলে?"

"আমি খালি চোখেই ওঁকে ঝাপসা দেখতে পাচ্ছিলাম যখন, তখন উনি তো দূরবিনে স্পষ্ট দেখতে পাবেন। ধরা পড়লে সাহেবের খুব বিপদ হবে।" সুন্দর হাঁপাচ্ছিল।

অমল সোম ঢালের দিকে সরে গিয়ে দূরবিনে চোখ রাখলেন, "ওঃ, এত করে বলে এলাম!"

অর্জুন তাঁর পাশে গিয়ে দাঁড়াল। খালি চোখেই দেখা যাচ্ছে মেজর একটা গাছের ডালে উঠে বসেছেন। তিনি চেষ্টা করছেন গুঁড়ি মেরে এগিয়ে যেতে। তাঁর লক্ষ্যবস্তু কী, তা বোঝা যাচ্ছে না। নীচ থেকে তাঁকে অবশ্যই দেখা যাবে না। কিন্তু পাহাড়ের ওপর থেকে যে তাঁকে স্পষ্ট দেখা যাবে, এটা ওঁর খেয়ালে নেই। চিৎকার করে ওঁকে সতর্ক করতে গেলে নিজেদের অস্তিত্ব আর লুকিয়ে রাখা যাবে না। নীল চ্যাটার্জির হাতে মেজর ধরা পড়বেনই।

অমল সোম বললেন, "আমি নীচে যাচ্ছি। সঙ্গে না থাকলে মেজর অসহায় বোধ করবেন।"

অর্জুন আপত্তি করল, "আপনাকে একলা পেলে নীল কিছুতেই ছাড়বে না। যেতে হলে তিনজনেই যাব।"

"না। তোমরা বরং ওই ছোকরাকে আটকাও। তা হলে বারগেন করা যাবে।" অমল সোম দ্রুত নেমে গেলেন। অর্জুনের মনে হচ্ছিল, মেজরের জন্য সমস্ত ব্যাপারটা গোলমাল হয়ে গেল। সে নীচের দিকে তাকিয়ে দেখার চেষ্টা করতে সুন্দর বলল, "চলুন, আড়ালে যাই।"

মেজরের কী হাল হল, তা দেখার সুযোগ এখন নেই। বরেন ঘোষালের ভাই যদি বেরিয়ে আসে, তা হলে স্পষ্ট দেখতে পাবে। ছেলেটার হাতে অস্ত্র আছে। ওরা দ্রুত জঙ্গলের আড়ালে চলে গেল। সুন্দর এগোচ্ছে নিঃশব্দে, অভ্যস্ত পায়ে। ওর সঙ্গে তাল রাখতে বেশ অসুবিধে হচ্ছিল। হঠাৎ শিস শুনতে পেল ওরা। সুন্দর অর্জুনকে ইশারা করল থামতে।

শিসটা বেজেই চলেছে। সুন্দর প্রায় গুঁড়ি মেরে এগিয়ে চলেছে। শেষ পর্যন্ত দৃশ্যটা দেখতে পেল ওরা। বরেন ঘোষালের ভাই দাঁড়িয়ে আছে রিভলভার হাতে। তার হাত-ছয়েক দূরে একটা ভুটানি কোবরা ফণা তুলে দুলছে। বরেন ঘোষালের ভাই যে শিস দিচ্ছে তা কোবরাটাকে স্থির রাখার

জন্য, বুঝতে অসুবিধে হচ্ছে না। হয়তো নীলের বকুনি খেয়ে ও গুলি ছুড়ছে না এখন, কিন্তু অর্জুন বুঝল ছেলেটার সাহস আছে। মাটি থেকে প্রায় তিন ফুট উঁচুতে ফণা তুলেছে যে-সাপ, তার সামনে দাঁড়িয়ে শিস দেওয়া সহজ ব্যাপার নয়।

হঠাৎ সাপটা ধীরে-ধীরে মাথা নামাল। তারপর ডান দিকে একটা পাথরের খাঁজে দ্রুত শরীরটা লুকিয়ে ফেলল। বরেন ঘোষালের ভাই পকেট থেকে রুমাল বের করে মুখের ঘাম মুছল। রিভলভারটা একবার ওপরে ছুঁড়ে আবার লুফে নিল। অর্জুন দেখল সুন্দর তার কোমরের গেঁজ থেকে একটা গুলতি বের করছে। সে চট করে ওর হাত চেপে ধরে ইশারায় নিষেধ করল। আর তখনই সাপটা যে-পাথরের খাঁজে লুকিয়ে ছিল, সেখানে হুটোপাটি শুরু হল। বরেন ঘোষালের ভাই রিভলভার হাতে দ্রুত এগিয়ে যেতেই একটা কালো গোলার মতো প্রাণী ছিটকে বেরিয়ে এল। তার ধাক্কায় ছিটকে পড়ল ছেলেটা, রিভলভার চলে গেল ঝোপের মধ্যে। চিত হয়ে মাটিতে পড়েই উঠতে গিয়ে যন্ত্রণায় ককিয়ে উঠল বরেন ঘোষালের ভাই। যে জন্তুটা বেরিয়েছিল সেটা যে সারাও, তা বোঝার সঙ্গে-সঙ্গেই অর্জুন আর তাকে দেখতে পেল না। কিন্তু সে সাপটাকে দেখতে পেল। খাঁজ থেকে বেরিয়ে এসে প্রচণ্ড আক্রোশে সে আবার ফণা তুলেছে। বরেন ঘোষালের ভাই মাটিতে পড়ে ছিল তখনও। মৃত্যুভয় এখন তার চোখে-মুখে। তবু ওই অবস্থায় সে একটা ছুরি বের করল।

এইসব দৃশ্যের সঙ্গে তাল মিলিয়ে সুন্দর কখন যে তার গুলতিতে পাথর পুরেছে, লক্ষ করেনি অর্জুন, সাঁ শব্দে পাথরটা ছুটে গিয়ে সাপের মাথায় আঘাত করতেই সেটা নীচে লুটিয়ে পড়ল। ভুটানি কোবরার শরীরটা তখনও প্রচণ্ড আক্রোশে পাক খাচ্ছে, কিন্তু তার আর মাথা তোলার সামর্থ্য নেই।

অর্জুন এবার বেরিয়ে এল আড়াল থেকে। যন্ত্রণা সামলাচ্ছিল বরেন ঘোষালের ভাই, সাপটাকে বিধ্বস্ত হতে দেখে সে যতটা অবাক হয়েছিল, তার চেয়ে অনেক বেশি হল অর্জুনকে সামনে দেখে। কিন্তু তারপরেই নিজের স্বভাব ফিরে পেল সে, "আর এক-পা এগোলেই খুন করে ফেলব।"

সুন্দর বলল, "আমি না বাঁচালে তুমি এতক্ষণে যমের বাড়ি চলে যেতে, বাবু।"

"তুই ? তুই এদের সঙ্গে হাত মিলিয়েছিস ?" গর্জে উঠল ছেলেটা।

অর্জুন বলল, "সুন্দর, আমি তিন গুনব। তার মধ্যে যদি ও ছুরিটা না ফেলে দেয়, তা হলে ওর কপাল লক্ষ করে গুলতি ছুঁড়বে।"

সুন্দর সঙ্গে-সঙ্গে তৈরি হয়ে গেল, "ঠিক আছে।"

অর্জুন 'এক' বলতেই ঘোষাল ছুরিটা সরিয়ে দিল।

অর্জুন জিজ্ঞেস করল, "তুমি উঠে দাঁড়াতে পারবে ?"

"না। মনে হচ্ছে হাড়টাড় ভেঙেছে। এত জোরে বেরিয়ে এল— !

শোনো, নীচে আমার লোকজন আছে, তাদের ডেকে আনো, জলদি।" হুকুম করল ঘোষাল।

"এত তাড়াহুড়োর কী আছে?"

"আমার যন্ত্রণা হচ্ছে।"

"তা একটু হোক না! চিকিৎসা করার সময় অনেক পাওয়া যাবে, কিন্তু তার আগে আমার কয়েকটা প্রশ্নের জবাব দাও।" অর্জুন ছুরিটাকে লাথি মেরে আরও দূরে সরিয়ে দিল। ঘোষালের মুখ ঘামে চকচক করছে। একটা পা ভাঁজ করতে পারছে না সে, দু' হাতের ওপর ভর দিয়ে বসার চেষ্টা করে যাচ্ছে এখন।

অর্জুন জিজ্ঞেস করল, "ক'টা সারাও তোমরা এখন পর্যন্ত ধরেছ?"

"সারাও? সেটা আবার কী জিনিস?" খিঁচিয়ে উঠল ঘোষাল।

পকেট থেকে কলম বের করল অর্জুন, "এটা চেনো?"

এক পলক দেখে নিয়ে, আবার চোখ বন্ধ করল, "আমি ওসব কিছু জানি না। যা জিজ্ঞেস করার, নীলকে জিজ্ঞেস করো।" কথাটা শেষ করেই প্রচণ্ড জোরে সে চিৎকার করে উঠল, "নীল, নীল!" সঙ্গে সঙ্গে পাহাড়ে পাহাড়ে তার প্রতিধ্বনি বাজল, "নী—ল, নী—ল।"

॥ ষোলো ॥

মেজর দুলছিলেন। তাঁর ভয় হচ্ছিল খুব, পা শিরশির করছিল। গাছের ডাল বেশ সরু হয়ে এসেছে, আর এগোলে তাঁর ভার রাখতে পারবে বলে মনে হচ্ছিল না। অথচ ফুলটাকে তিনি দেখতে পাচ্ছিলেন। এত বড় গাছে মাত্র একটি সাদা ফুল ফুটে আছে।

অর্জুনরা চলে যাওয়ার পর কী করে সময় কাটাবেন, ভেবে পাচ্ছিলেন না মেজর। তার ওপর একমাত্র অস্ত্রটি ওকে দিয়ে দেওয়ার পর বেশ অসহায় লাগছিল তাঁর। মনে হচ্ছিল, ওপরে বেশ রুদ্ধশ্বাস নাটক হচ্ছে এবং তিনি তার সাক্ষী হতে পারলেন না। এই সব ভাবতে ভাবতে দেখতে পেলেন দুটো লোক পাহাড় থেকে নেমে আসছে গল্প করতে করতে। ওরা এখানে এসেও বেশ ব্রেকফাস্ট করছে ভাবার পর তাঁর খুব রাগ হল। তবু তিনি নিজেকে লুকিয়ে রাখার জন্য জঙ্গলের ভেতরে চলে এলেন। খানিকটা হাঁটার পর তার চোখে পড়ল মাটিতে ঘাসের ওপর অনেক মৌমাছি মরে পড়ে আছে। খামোখা এত মৌমাছি দল বেঁধে এক জায়গায় মরতে গেল কেন, বোঝার চেষ্টা করতে তিনি পা মুড়ে বসলেন। আজ পর্যন্ত তিনি কখনওই শোনেননি মৌমাছিরা গণ-আত্মহত্যা করে। এই সব যখন ভাবছেন, ঠিক তখনই তাঁর দাড়িতে কিছু একটা ওপর থেকে পড়ে আটকে গেল। হাত দিয়ে দাড়ির জঙ্গল থেকে যে

বস্তুটি টেনে বের করলেন, সেটি একটি মৌমাছির মৃতদেহ। সঙ্গে-সঙ্গে ওপরে তাকালেন তিনি। ঘন পাতা এবং অনেক ডালের ওপরে ঠিক কী আছে তা ঠাহর করতে পারলেন না নীচ থেকে। মৌমাছির চাক থেকে মধু শেষ হয়ে গেলে এ রকম হতেও পারে। কিন্তু মেজরের মনে হয়েছিল ব্যাপারটা দেখা উচিত। তাঁর শরীর ভারী, গাছ বেয়ে ওপরে ওঠায় বেশ ঝুঁকি আছে। তবু মেজর উঠতে লাগলেন। তাঁকে বেশ পরিশ্রম করতে হচ্ছিল। প্রায় ঘোরের মধ্যে তিনি এগিয়ে যাচ্ছিলেন। মোটা ডাল সরু হচ্ছে যখন, তখন তিনি দেখতে পেলেন। বেশ বড় গ্ল্যাণ্ডিফ্লোরার মতো একটা সাদা ফুল ফুটে আছে অনেক ওপরে। ফুলটা একদম একা, এই গাছে দ্বিতীয় কোনও ফুল ফোটেনি। তারপর তিনি আবিষ্কার করলেন, ওই ডালের কাছাকাছি কোনও পাখি বসেনি, মৌমাছিদের দেখা যাচ্ছে না আশেপাশে। একটা সুন্দর তরতাজা সাদা ফুল, বেশ গম্ভীর ধরনের। হঠাৎ তাঁর মনে হল এই ফুল সেই ফুল হয়তো, যার গল্প তিনি আমেরিকায় বসে শুনেছেন। হওয়া অসম্ভব নয়। মৌমাছিগুলো ঠিক ওর নীচে মাটিতে মরে পড়বে কেন ? নিশ্চয়ই ওই ফুলের গন্ধে বিষ আছে।

মেজর যখন উত্তেজনায় অস্থির, ঠিক তখনই গাছের নীচে এসে দাঁড়াল নীল চ্যাটার্জি। পাহাড়ের ওপর থেকে গাছের ডালে ঝোলা লোকটিকে খুঁজে পেতে তার বিন্দুমাত্র অসুবিধে হয়নি। ওপরের দিকে তাকিয়ে মেজরকে তার ভাল্লুকের মতো মনে হল। হাতের অস্ত্রটি উঁচিয়ে সে চিৎকার করল, "অ্যাই ? কে তুই ?"

সঙ্গে-সঙ্গে মেজর স্থির হয়ে গেলেন। কোনও মতে মুখটা নীচের দিকে ফেরাতেই তিনি নীলকে দেখতে পেলেন। ওইটুকুনি একটা ছোকরা তাঁকে তুই বলে সম্বোধন করছে শুনেও নিজের কানকেই বিশ্বাস করতে পারলেন না। কিন্তু তাঁর মনে হল, সঙ্গে কোনও অস্ত্র নেই, অমল সোম বলেছিলেন গা-ঢাকা দিয়ে থাকতে, সেটা ব্যর্থ হল।

মেজরের মুখ দেখামাত্র নীল তাঁকে চিনতে পারল। সে চিৎকার করল, "ঝটপট নেমে এসো, নইলে গুলি চালাব।" অজান্তেই তুই থেকে তুমিতে সরে এল সে।

মেজর বুঝলেন তাঁর আর কিছু করার নেই। ফুলটির দিকে তাকালেন তিনি। এখনও অনেকটা দূরত্বে রয়েছে সেটা। একটা আঁকশি থাকলে টেনে আনা যেত। তিনি ওই অবস্থায় বললেন, "নেমে এলে ফুলটাকে পাওয়া যাবে না।"

"ফুল মানে ? কী ফুল ?" নীচ থেকে নীল চ্যাটার্জি চেঁচাল।

"মনে হচ্ছে ওটা বিষফুল !"

"নেমে না এলে ওই ফুল তোমাকে খাওয়াব চাঁদু।"

"অ্যাই, ওইভাবে কথা বলো না। তুমি আমার হাঁটুর বয়সী।"

সঙ্গে-সঙ্গে গুলি চালাল নীল। একটাই গুলি। সেটা মেজরের ডান দিক

দিয়ে বেরিয়ে গেল। মেজরের শরীর কাঁপতে লাগল। ছেলেটা উন্মাদ। তিনি নামার চেষ্টা করলেন। কিন্তু গাছ বেয়ে ওপরে ওঠা যত সহজ, নামা ঠিক ততই কঠিন। দু-দু'বার পডতে-পড়তে সামলে নিয়ে তিনি আর্তনাদ করলেন, "আমি নামতে পারছি না।"

"ওঠার সময় খেয়াল ছিল না? ট্রাই, ট্রাই এগেন।" নীল চিৎকার করতেই দুটো লোক ছুটে এল। ওরা গুলির আওয়াজ পেয়েই এসেছে। নীলের দৃষ্টি অনুসরণ করে ওপরের দিকে তাকাতেই দু'জনে হেসে উঠল। নীল বলল, "লোকটাকে নামিয়ে আনো। জলদি।"

অনেক কসরত করে ওরা মেজরকে মাটিতে নামাতে পারল। মেজর তখন থরথর করে কাঁপছিলেন। গাছে চড়া তাঁর অভ্যেস নেই। জামাকাপড়ের অবস্থা সঙ্গিন হয়ে গেছে।

নীল সামনে এসে দাঁড়াল, "এখানে কেন এসেছ?"

মেজর হঠাৎ স্মার্ট হয়ে গেলেন, "ফুল, ফুল খুঁজতে।"

"কী ফুল?"

"বিষফুল।"

প্রচণ্ড জোরে একটা আঘাত এসে পড়ল মেজরের গালে। তিনি টাল সামলাতে না পেরে পড়ে যাচ্ছিলেন, লোকদুটো ধরে ফেলল।

নীল আবার জিজ্ঞেস করল, "তোমার সেই দুই গোয়েন্দাসঙ্গী কোথায়?'

মার খাওয়ামাত্র মেজর তাঁর স্বভাব ফিরে পেলেন। প্রচণ্ড রাগ হয়ে গেল তাঁর। তিনি চিৎকার করলেন, "মেরে হাড় ভেঙে দেব বদমাশ ছোকরা। আমার গায়ে হাত তুলেছ? পাজি, বদমাশ, উল্লুক। বন্দুকটা রেখে খালি হাতে এসো।"

সঙ্গে-সঙ্গে ঘুসির ঝড় উঠল। মেজর কাটা কলাগাছের মতো মাটিতে পড়ে গেলেন। তাঁর জামার কলার ধরে টেনে তুলল নীল, "লোকদুটো কোথায়?"

মেজর কোনও রকমে বললেন, "জানি না।" তাঁর দাড়ি ততক্ষণে রক্তে ভিজে জবজব করছিল।

"জানো না? আমার পেছনে গোয়েন্দাগিরি করা হচ্ছে!" সে ক্ষিপ্ত হতেই মেজর মিনতি করলেন, "বিশ্বাস করো, আমি ফুলের সন্ধানে এসেছি।"

এবার কী মনে হতে মেজরকে মাটিতে ফেলে দিয়ে ওপরে তাকাল নীল। তারপর সঙ্গীদের বলল, "লোকটাকে খাঁচায় ঢুকিয়ে রাখো। হাত পা বেঁধে রাখবে।"

সঙ্গে-সঙ্গে লোকদুটো ওঁকে চ্যাংদোলা করে তুলে নিয়ে গেল।

গাছের ডালগুলো লক্ষ করতে করতে নীল মরা মৌমাছিদের কাছে চলে এসেছিল। ঠিক তখনই ওপর থেকে একটা মৌমাছির মৃত শরীর নীচে নেমে এল। সে মাটিতে তাকাতেই আগের মৃত মৌমাছিদের দেখতে পেল।

এতক্ষণে সে অবাক হল। এক লাফে নীচের ডালটা ধরে বন্দুক নিয়ে সে কিছুটা ওপরে উঠতেই পায়ের শব্দ কানে গেল। শব্দটা আচমকা নেমে গেল। গাছের সঙ্গে নিজেকে মিশিয়ে ওপর থেকে লক্ষ করতে লাগল নীল। তারপর মনে হল ঘোষাল হয়তো নীচে নেমে এসেছে গুলির আওয়াজ শুনে।

অমল সোম স্থির হয়ে দাঁড়িয়ে ছিলেন। ওপর থেকেই তাঁর কানে গুলির আওয়াজ পৌঁছেছিল। কিন্তু নীচের জঙ্গলে এসে মেজর যে গাছটিতে উঠেছিলেন, সেই গাছটিকে তিনি চট করে খুঁজে পেলেন না। যখন মনে হল কেউ কাছাকাছি নেই, তখন গাছের আড়াল ছেড়ে পা বাড়ালেন। কিছুটা হেঁটে চাপা গলায় ডাকলেন, "মেজর!"

ডাকটা নীলের কানে পৌঁছল। সে বন্দুক সতর্ক হাতে ধরল। ওপর থেকে অমল সোমকে সে দেখতে পেল। এখন গুলি চালালে লোকটা ঘায়েল হবে। কিন্তু! নীল যা খবর পেয়েছে তাতে অমল সোমকে ভারত এবং ভুটান সরকার পাঠিয়েছেন সারাওদের ব্যাপারে খোঁজখবর নিতে। এই রকম দায়িত্বশীল লোক মারা গেলে তোলপাড় হবে। মিছিমিছি ঝামেলায় যাওয়া ঠিক হবে না। সে দেখল, অমল সোম নিচু হয়ে কিছু কুড়োচ্ছেন। তারপর বোতামটাকে দেখতে পেল। লোকটাকে খুব চিন্তিত দেখাচ্ছে বোতাম নিয়ে। ওটা মেজরের হতে পারে। মার খাওয়াব সময় জামা থেকে ছিঁড়ে যেতে পারে।

অমল সোম এগোচ্ছেন। তারপর চোখের বাইরে চলে গেলেন।

নিঃশব্দে গাছ থেকে নেমে পড়ল নীল। তারপর দ্রুত জঙ্গল পার হয়ে চলে এল তার ডেরায়। মেজরকে তখন খাঁচায় ঢুকিয়ে দরজা বন্ধ করছে তার লোক। সে হুকুম করল, "কালো কাপড়টা দিয়ে খাঁচাটাকে ঢেকে দাও।"

আদেশ মান্য করল ওরা।

একটা ফোল্ডিং চেয়ারে আরাম করে বসল নীল। সে ভেবে পাচ্ছিল না কী করবে। তিন-তিনটে মানুষকে মেরে ফেলা এমন কিছু শক্ত ব্যাপার নয়, কিন্তু ব্যাপারটা কত দিন চাপা থাকবে সেইটে ভাবার বিষয়। হঠাৎ তার সারাও ধরার ফাঁদটার কথা মনে এল। ওই পাহাড়ের ঠিক নীচে অন্তত কুড়ি ফুট গভীর গর্ত করে ওপরে লতাপাতা দিয়ে ঢেকে রাখা হয়েছে। প্রথমবার একটা সারাও ওই গর্তে পড়েছিল। কিন্তু সে-সময় তারা এখানে ছিল না। কয়েকদিন পরে এসে পচা গন্ধ পেয়েছিল। ওপর থেকে নীচে পড়ে ঘাড় মটকে মরে গিয়েছিল জন্তুটা। মরে পচে গিয়েছিল শরীর। ওটা আর কোনও কাজে লাগেনি, আর তারপর থেকে সারাওগুলো যেন ফাঁদটার কথা জেনে গিয়েছিল।

হঠাৎ সে সোজা হয়ে দাঁড়াল। তারপর কণ্ঠস্বর অনেকটা স্বাভাবিক করে একটু তুলে বলল, "মিস্টার সোম, আমি জানি আপনি কাছাকাছি আছেন। আপনার সঙ্গে তো আমার কোনও শত্রুতা নেই। চলে আসুন, কথা বলা যাক।"

অমল সোম প্রায় সেই মুহূর্তেই ক্যাম্পের কাছে পৌঁছে গিয়েছিলেন। নীলকে অত স্বাভাবিক গলায় তাঁর উদ্দেশে কথা বলতে শুনে তিনি খুব অবাক হলেন। ওই অল্পবয়সী ছেলেটি এত বুদ্ধিমান ?

নীল আবার বলল, "আপনাকে ভাল কফি খাওয়াব। বিদেশি কফি। কই, চলে আসুন। সময় নষ্ট করবেন না। আমি চাইলে আপনার ক্ষতি করতে পারতাম। এই জঙ্গলটাকে আপনার চেয়ে আমি ঢের বেশি জানি।"

অমল সোম কথাটাকে মেনে নিলেন। তিনি গাছের আড়াল থেকে বেরিয়ে এলেন। সঙ্গে সঙ্গে নীল তাঁকে হাসিমুখে অভ্যর্থনা জানাল, "আসুন, আসুন।"

অমল সোমকে একটা চেয়ার দেওয়া হল। নীল বলল, "কী ব্যাপার ? আপনারা সবাই দল বেঁধে এখানে চলে এসেছেন ?"

"হ্যাঁ। আপনি এখানে ?"

"পিকনিক করতে। টানা কাজ করে করে ক্লান্ত। একটু রিল্যাক্স করতে না পারলে আর চলছিল না।" নীল হাসল, "কিন্তু এখানে এলেন কীভাবে ?"

"হেঁটে।"

"মাই গড। এতটা পথ হেঁটেছেন ?"

"প্রয়োজনে অনেক কিছু করতে হয়।"

"মিস্টার সোম, আপনার প্রয়োজন কি আমার পেছনে লাগা ?" হঠাৎ গম্ভীর হয়ে গেল নীল। তার গলার স্বর শক্ত হয়ে গেল।

"আমি আমার কাজ নিয়ে এসেছি। সেটা যদি আপনার ক্ষতি করে তা হলে আমার কোনও উপায় নেই। মেজর কোথায় ?"

"কে মেজর ?"

"যাঁকে গাছে উঠতে দেখে আপনি পাহাড় থেকে নেমে এলেন।"

"আচ্ছা ! দেখুন গিয়ে, গাছে-গাছে ঘুরে বেড়াচ্ছেন।"

"আমি উত্তরটা আশা করছি।"

"মিস্টার সোম, আশা তো প্রত্যেক মানুষই করে। আশা পূর্ণ হয় কতজনের ? আপনাকে আমি অনুরোধ করছি, এখনই এই জঙ্গল থেকে চলে যান। আপনাদের যাওয়ার ট্রান্সপোর্টের ব্যবস্থা আমি করে দিচ্ছি।"

"তাই ? না ভাই, আগে সারাওদের সঙ্গে দেখাসাক্ষাৎ করি, তারপর ফিরে যাওয়ার কথা ভাবব। ওই নিরীহ প্রাণীগুলোকে বিদেশের বাজারে পাঠিয়ে যারা মুনাফা লুটবে, তাদের ছেড়ে দিই কী করে বলুন ? মেজর কোথায় ?"

প্রায় কুড়ি সেকেন্ড অমল সোমের দিকে চুপচাপ তাকিয়ে থেকে নীল জবাব দিল, "উনি বিষফুল খুঁজতে গিয়েছেন। বিষফুল বলে কিছু আছে বলে বিশ্বাস করেন ?"

"আমার বিশ্বাস-অবিশ্বাস নিয়ে কিছু এসে যায় না। কিন্তু মেজরকে আমি এখানকার কোনও গাছে উঠতে দেখেছি। এত তাড়াতাড়ি তিনি কোথাও যেতে

পারেন না।"

"আপনি যখন সবই জেনে বসে আছেন, তখন আমাকে জিজ্ঞেস করছেন কেন?"

অমল সোম চারপাশে তাকালেন। তাঁর চোখ সেই খাঁচার দিকে গেল, যেটা কালো কাপড়ে ঢেকে রাখা হয়েছে। তিনি হেসে বললেন, "কালো কাপড়ে ঢাকলেই কি আর আড়ালে রাখতে পারবেন নীলবাবু?"

"চেষ্টা করতে দোষ কী!" নীল উঠে দাঁড়াল, দাঁড়িয়ে হাততালি দিল। সঙ্গে-সঙ্গে দুটো লোক সামনে এসে দাঁড়াল। নীল জিজ্ঞেস করল, "সাহেবকে পৌঁছে দিয়ে এসেছ?"

"জি সাব।"

"ঠিক আছে, যাও।" নীল ঘুরে দাঁড়াল, "সময় যদি নষ্ট করতে না চান, তা হলে আপনি আপনার বন্ধুর সঙ্গে দেখা করতে যেতে পারেন।"

অমল সোম কালো কাপড়ে ঢাকা খাঁচাটার দিকে তাকালেন। এদের পক্ষে জন্তুটাকে অন্য কোথাও সরিয়ে ফেলা সহজ, কিন্তু নীল নির্দেশ না দিলে নিশ্চয়ই সেটা করবে না। তাই আগে মেজরের দেখা পাওয়া দরকার। তিনি মাথা নাড়লেন, "বেশ, চলুন।"

নীল বন্দুক হাতেই এগোচ্ছিল। হঠাৎ দাঁড়িয়ে গেল, "আপনি ওই পথ ধরে আগে চলুন। বুঝতেই পারছেন, এই মুহূর্তে আপনাকে আমি শত্রু ভাবছি। শত্রুকে কেউ পেছনে রাখে না।"

অমল সোম হাসলেন এবং এগিয়ে চললেন।

সরু পথ। এখানে অবশ্যই আগে কোনও পথ ছিল না। হাঁটাহাঁটি করে সরু পথ তৈরি হয়ে গিয়েছে। অমল সোম ভাবছিলেন, হঠাৎ এই পথ দিয়ে ওরা যাওয়া-আসা করছে কেন?

নীল বলল, "বিষফুল আছে বলে আপনার বন্ধু এদিকে এসেছেন, আপনি ওঁকে বিশ্বাস করেন? ওঁর আসার পেছনে অন্য কোনও কারণ নেই তো?"

অমল সোম বললেন, "থাকলে সেটা ভবিষ্যতে জানা যাবে।"

কথাটা বলেই অমল সোম দাঁড়িয়ে গেলেন। পথটা নেই। পায়ের দাগ মিলিয়ে গিয়েছে অথচ মরা ঘাস রয়েছে সামনে। এবং তখনই তিনি পেছন থেকে প্রচণ্ড ধাক্কা খেলেন। নিজেকে সামলাতে না পেরে হুড়মুড়িয়ে চলে গেলেন সামনে। সঙ্গে-সঙ্গে ঘাসের গালিচা দুলতে লাগল। দু'হাতে আঁকড়ে ধরার চেষ্টা করেও ব্যর্থ হলেন তিনি। তাঁর শরীরটা সরাসরি নীচে নেমে যেতে লাগল।

মাটিতে আছাড় খেয়ে কিছুক্ষণ স্থির হয়ে পড়ে রইলেন তিনি। কোমর এবং গোড়ালিতে আঘাত লাগায় যন্ত্রণা হচ্ছিল। চারপাশে ঘুটঘুটে অন্ধকার। শুধু অনেক ওপরে তাঁর পড়ে যাওয়ার গর্ত দিয়ে আলো দেখা যাচ্ছে। নীল

চ্যাটার্জির গলা শুনতে পেলেন তিনি, "এখন কয়েক দিন ওখানেই থাকুন। বাতাস যাতে পান, তাই ফাঁকটা বন্ধ করছি না। কিন্তু কোনও সারাও যদি আপনার সঙ্গী হয়, তা হলে তার থেকে দূরে থাকবেন।"

অমল সোম জবাব দিলেন না। নীলের গলা আর শোনা গেল না। তিনি বুঝতে পারলেন এই ফাঁদ পাতা হয়েছিল সারাও ধরার জন্য। গর্তটা গভীর। একটু নড়াচড়া করতে বুঝতে পারলেন চওড়া বেশি নয়। হাত লাগাতেই মাটি খসে পড়ল কিছুটা। এই দেওয়াল বেয়ে কী করে ওপরে ওঠা যায়! একবার ভাবলেন, চিৎকার করবেন। জোরে চিৎকার করলে নিশ্চয়ই সেটা অর্জুনদের কানে পৌঁছবে। যদি না পৌঁছয়, তা হলে খামোখা পরিশ্রম হবে।

খাঁচার মধ্যে তেমন অন্ধকার ছিল না। বাইরের কালো কাপড়ের আড়াল ঘন ছায়া ফেলেছিল মাত্র। হাঁটু মুড়ে পড়েছিলেন মেজর। জ্ঞান হওয়ামাত্র উঠে বসতে গেলেন। সর্বাঙ্গে যন্ত্রণা শুরু হতেই বুঝলেন তাঁর হাত-পা এখন বাঁধা। তিনি চিৎকার করলেন, "অ্যাই, কে আছ এখানে? চটপট চলে এসো। আমাকে হাত-পা বেঁধে এখানে ফেলে রাখার মানে কী? হ্যাঁ! অ্যাই!"

কিন্তু কেউ সাড়া দিল না। বরং খটখট আওয়াজ কানে এল। তিনি মুখ ফেরাতেই জন্তুটিকে দেখতে পেলেন। খাঁচার অন্য কোণে সিঁটিয়ে দাঁড়িয়ে আছে। মুখটা তাঁর দিকে ফেরানো। নিজের দুর্দশায় আর-একটি প্রাণীকে পড়তে দেখে বেশ অবাক হয়ে গেছে। মেজর কিছুক্ষণ তাকানোর পর যখন বুঝতে পারলেন প্রাণীটি সারাও, তখন বেশ উত্তেজিত হয়ে পড়লেন। বিদেশে এর দাম এখন অনেক। যদিও প্রাণীটির শরীর এখনও বঙে ভেজা, তবু ওর গায়ে হাত বোলাতে খুব ইচ্ছে হল তাঁর। একটু এগোতেই যেভাবে ওটা মাথা নামিয়ে শিং খাড়া করল, তাতে সাহস পেলেন না তিনি।

মেজর জিভ দিয়ে একটা শব্দ করলেন। সেটা শোনামাত্র সারাও অন্য দিকে মুখ ফিরিয়ে রাখল। একটু অপমানিত হয়ে চোখ বন্ধ করতেই আচমকা ফুলটার কথা মনে এল। বিষফুল। এখনও ফুটে রয়েছে। ওটা নির্ঘাত বিষফুল, নইলে মৌমাছিরা মরবে কেন? ওই গাছে দ্বিতীয় কোনও ফুল ফোটেনি। বৃষ্টি বা ঝড়ে যদি ফুলটা পড়ে যায়, তা হলে মহামূল্যবান জিনিস তিনি হারাবেন। তা ছাড়া ওই ফুলের আয়ু কতক্ষণ, তাও তো তাঁর জানা নেই।

মেজর চিৎকার শুরু করলেন। দু'বারের পর একটা লোক কাপড় সরিয়ে উঁকি মারল, "অ্যাই চোপ্। পাঁঠার মতো চেঁচাচ্ছে। অথচ পাঁঠাটা চুপ করে আছে।"

কাপড় আবার ঠিক হয়ে গেল। মেজর এত অবাক হয়ে গিয়েছিলেন যে. কয়েক সেকেন্ড তাঁর চিন্তাশক্তিও অসাড় হয়ে গেল। হঠাৎ তাঁর কানে গাড়ির শব্দ ঢুকতে তিনি নিজেকে ফিরে পেলেন। গাড়িটা এসে থামল একেবারে

কাছে। দরজা খোলার শব্দ হল। তারপর একটা মহিলাকণ্ঠ কানে এল, "নীল কোথায় ?"

॥ সতেরো ॥

গলা শুনে মেজর চমকে গেলেন। এই ঘন জঙ্গলে মহিলা কী করে আসবেন ? যদি কোনও সাহসিনী জঙ্গল দেখতে গাড়িতে চেপে আসেনও, তিনি ওই নীল চ্যাটার্জিদের হাতে পড়ে বিপদ ডেকে আনবেন। মেজরের মনে হল, ভদ্রমহিলাকে সতর্ক করে দেওয়া তাঁর কর্তব্য।

তিনি উঠে দাঁড়াতে চেষ্টা করতেই খাঁচায় মাথা ঠুকে গেল। বেশ ব্যথা পেলেন। সেটা একটু সামলে উঠে খেয়াল করলেন আর মহিলার গলা শুনতে পাচ্ছেন না। অর্থাৎ এ-তল্লাটে উনি নেই। তিনি যে খাঁচায় বসে আছেন সেটা কেন যে খেয়ালে ছিল না, থাকলে ওই মহিলাকে তিনি বাঁচাতে পারতেন। আর তখনই সারাওটাকে তীব্র গতিতে তাঁর দিকে ছুটে আসতে দেখলেন তিনি। ওর মাথা নিচু করা, শিং তাঁর দিকে সোজাসুজি।

সঙ্গে-সঙ্গে প্রচণ্ড জোরে চিৎকার করলেন মেজর, "এই, কী হচ্ছে ? অ্যাঁ। পাজি, ছুঁচো, বদমাশ। আমাকে ঢুঁস মারতে আসা হচ্ছে ? মেরে বাঁ পায়ের হাড় ভেঙে দেব তোমার।" সম্ভবত সেই চিৎকার শুনে একেবারে তাঁর গায়ের কাছে এসে হকচকিয়ে দাঁড়িয়ে গেল সারাও। বিপুল বিস্ময় ফুটে উঠল তার চোখে।

মেজর চিৎকার করল, "অ্যাই, কে আছ ? কাম হিয়ার, জলদি।"

এবার কালো কাপড় তুলে একটা মুণ্ডু উঁকি মারল। তার মুখে কৌতুক।

"অ্যাই। হয় ওকে, নয় আমাকে এখান থেকে বের করে দাও, কুইক !"

"কেন ?"

"কেন ! একটা মানুষকে খাঁচায় বন্দি করে জিজ্ঞেস করা হচ্ছে, কেন ? রাস্কেল।"

"গালি দেবেন না বলে দিলাম।"

"আলবৎ দেব, একশোবার দেব। তোর থেকে ওই সারাওটা বেশি বুদ্ধিমান।"

"তা হলে থাকুন ওর সঙ্গে।" লোকটা কালো কাপড় ফেলে চলে গেল।

মেজর হতাশ হলেন। আপাতত তাঁর কিছুই করার নেই। অর্জুন অথবা অমল সোম নিশ্চয়ই তাঁকে এক সময় উদ্ধার করবে। ততক্ষণ বসে না থেকে শুয়ে পড়াই ভাল। মেজর পা ছড়িয়ে পাশ ফিরে শুলেন ডান হাতের কনুইয়ে মাথা রেখে। সারাওটা একমনে তাকে দেখে যাচ্ছিল। জন্তুরা সম্ভবত মানবচরিত্র ভাল বোঝে। একটু পরে সেও শুয়ে পড়ল মেজরের কোল ঘেঁষে। মেজর মনে মনে বললেন, "গুড বয়।"

অর্জুন দ্বিতীয়বার চিৎকার করতে দেয়নি ঘোষালকে। একবার গলা ফাটানোর পরই সে তার মুখে রুমাল গুঁজে দিয়েছিল, বাঁধার কাজটা সুন্দর করেছিল। ওরা আশঙ্কা করেছিল ঘোষালের চিৎকার শুনে নীল ওপরে ছুটে আসবে। কিছুক্ষণ প্রস্তুত হয়ে থেকেও যখন তেমন কিছু হল না, তখন ওরা সামনের দিকে এগোল। ঘোষালকে দুটো পাথরের খাঁজে এমনভাবে ফেলে রাখল, যাতে সে কোনওভাবে বেরিয়ে আসতে না পারে।

ঢালের কাছে গাছের আড়ালে পৌঁছবার আগেই গাড়ির আওয়াজ কানে এল। ওরা অবাক হয়ে ওপর থেকে দেখল, দামি গাড়িটা তাঁবুর কাছে এসে দাঁড়াল। নীল, অমল সোম বা মেজরকে দেখা যাচ্ছে না। গাড়ির দরজা ড্রাইভার খুলে দিলে ওরা চমকে উঠল।

নিম টি এস্টেটের মিসেস ব্যানার্জি এরকম জায়গায় কেন এলেন। তিনি কি তাঁর ভাইয়ের এই সব কারবারের কথা জানতে পেয়ে বাধা দিতে এসেছেন? ভদ্রমহিলা গাছপালার আড়ালে হারিয়ে যাওয়ামাত্র সুন্দর বলল, "উনি হলেন মেমসাব। নীল সাহেবের দিদি।"

অর্জুন বলল, "এবার আমাদের নীচে যাওয়া উচিত। চলো।"

ওরা আর-একটু নীচে নেমে এল। এবার সেই ন্যাড়া জায়গাটা পেরিয়ে যেতে হবে। আর সেটা করতে গেলে ওদের চোখে পড়ার সম্ভাবনা শতকরা পঁচানব্বই ভাগ। অর্জুন সুন্দরকে বলল, "একসঙ্গে যাওয়া উচিত হবে না। তুমি ওই দিক দিয়ে ঘুরে যাও। অমলদাব কাছাকাছি থেকে সঙ্কেতে জানিয়ে দিয়ো সেটা। যাও।" সুন্দর দ্রুত সরে গেল।

এক দৌড়ে ফাঁকা জায়গাটা পার হতেই অর্জুন দেখতে পেল মিসেস ব্যানার্জি সামনেই দাঁড়িয়ে আছেন। তাকে ওইভাবে ছুটে আসতে দেখে খুব অবাক হয়েছেন মহিলা। কিন্তু মুখে কিছু না বলে তাকিয়ে আছেন দেখে অর্জুনই প্রথম কথা বলল, "আপনি এখানে?"

"প্রশ্নটা আমিই করছি। আপনি সেদিন ডিটেকটিভ অমল সোমের সঙ্গে আমার বাগানে গিয়েছিলেন, তাই তো? কিন্তু এখানে কী করছেন? ওটা তো ইন্ডিয়া নয়, ভুটান। পাহাড় থেকে দৌড়ে নামলেন, কিছু হয়েছে কি?" মিসেস ব্যানার্জি জিজ্ঞেস করলেন।

"নিশ্চয়ই কিছু হয়েছে। নইলে আমরা এখানে আসব কেন? আপনার ভাই...।" অর্জুন এবার নীলকে আসতে দেখল। এখনও একটু দূরে রয়েছে সে।

"হ্যাঁ বলুন, আমার ভাই কী করেছে?"

"উনি খুব মূল্যবান এবং নিষিদ্ধ প্রাণী এখান থেকে ধরে চালান দিচ্ছেন বিদেশে। এটা গুরুতর অপরাধ।" অর্জুন বলল।

"তাই নাকি? ঠিক আছে, ও যাতে কাজটা না করে, সেটা আমি দেখব। ও

এখানে এসেছে খবর পেয়েই আমি চলে এলাম। এবার আপনারা ফিরে যেতে পারেন।" মিসেস ব্যানার্জির কথা শেষ হওয়ামাত্র নীল পাশে এসে দাঁড়াল, "এই লোকগুলো আমার পেছনে লেগেছে দিদি, এদের চলে যেতে দেওয়া ঠিক হবে না।"

মিসেস ব্যানার্জির গলা ওপরে উঠল, "তোমার সাহস খুব বেড়ে গেছে নীল। অনেক সহ্য করেছি, আর নয়। যাও, এই ছেলেটিকে গাড়িতে তুলে দিয়ে এসো।"

নীল বাধ্য হল মেনে নিতে, "ঠিক আছে, চলুন।"

"কিন্তু আমার সঙ্গে যাঁরা ছিলেন—" অর্জুন আপত্তি করল।

"তারা ওদিকেই আছে। আসুন।" নীল কঠিন মুখে বলল।

মিসেস ব্যানার্জি জিজ্ঞেস করলেন, "নীল, তোমার বন্ধু কোথায় ?"

"ওপরে আছে। ইডিয়টটার জন্যেই ঝামেলা বাড়ল।" নীল ইশারা করতে অর্জুন হাঁটতে লাগল। দিদির কথা নীল নিশ্চয়ই মান্য করবে। পেছনে নীল আসছে এবং ওর সঙ্গে অস্ত্র আছে। সে ঠিক করল নীল তাকে কোথায় নিয়ে যায়, দেখবে। পাহাড়ি পথ ধরে হাঁটছিল ওরা। মাঝে-মাঝে বুনো ঝোপ। হঠাৎই সে ফাঁদটাকে দেখতে পেল। গাছপাতায় গর্তের মুখ কখনও ঢেকে রাখা হয়েছিল, কিন্তু এখন তার খানিকটা সরে যাওয়ায় ফাঁদ বলে বুঝতে অসুবিধে হচ্ছে না। সে দাঁড়াতেই পেছন থেকে প্রচণ্ড ধাক্কা খেল। ব্যালান্স রাখতে পারল না অর্জুন। টলমলিয়ে শুকনো ডালপালায় পা পড়তে শরীর নীচের দিকে নেমে গেল। অন্ধকারে অনেকটা যাওয়ার পর সে আছাড় খেয়ে পড়তেই গলা শুনতে পেল, "হাড়গোড় ভাঙেনি তো ?" অমল সোমের গলা।

"অমলদা !"

"হ্যাঁ। আমার মতো তোমাকেও ট্র্যাপে ফেলেছে ওরা। বাইরের সাহায্য ছাড়া ওপরে ওঠার কোনও সুযোগ নেই।"

মিসেস ব্যানার্জি গাছের নীচে দাঁড়িয়ে ছিলেন। নীল ফিরে আসামাত্র বললেন, "এসব আমার ভাল লাগছে না। ওরা এখানে আসছে জানতে পারলে..."

"জানতে পারলে কী করতাম ? কালকের মধ্যেই এক লট পাঠাতে হবে।"

"অ্যাট লিস্ট ওদের সঙ্গে ভদ্র ব্যবহার করে ম্যানেজ করা যেত।" মিসেস ব্যানার্জি মাথা নাড়লেন, "ক'জন এসেছে ?"

"তিনজন। তিনটেকেই কবজা করেছি। আমেরিকায় যেটা থাকে, সেটাকে খাঁচায় রাখা আছে। ওকে বের করে ওই গর্তে ফেলতে পারলে চিন্তা থাকবে না। এ-জীবনে আর বের হতে পারবে না ওপরে। হাজার চিৎকার করলেও সাড়া দিতে কেউ আসবে না এখানে।"

"তোমার বন্ধু কোথায় ?"

প্রশ্ন শুনে নীলের খেয়াল হল। সে চিৎকার করে ডাকল। তিনবারেও ওপর থেকে সাড়া এল না। নীল বিরক্ত হয়ে বলল, "ওকে আমি ঠিক ম্যানেজ করতে পারছি না। হয়তো পাহাড়ের ভেতরে কোথাও চলে গিয়েছে। দায়িত্বজ্ঞানহীন।"

"ওকে ছাড়া তো চলবে না। যাও, খুঁজে নিয়ে এসো।"

নীল বাধ্য হয়েই পাহাড়ে উঠতে লাগল। তার হাতে অস্ত্র। মনে-মনে সে ঘোষালকে গালাগাল দিচ্ছিল। এবার কাজটা হয়ে গেলে ঘোষালকে কাটাতে হবে। সে ওপরে উঠে এল। অনেকবার ডাকাডাকি করার পরও যখন সাড়া পাওয়া গেল না, তখন সে রিভলভারের ট্রিগার টিপল। পাহাড় কেঁপে গেল আওয়াজে, পাখিরা উড়ল কিন্তু ঘোষালের সাড়া পাওয়া গেল না। পাথরের খাঁজে পড়ে-থাকা ঘোষাল নিজের নাম এবং গুলির শব্দ শুনতে পেয়েও সাড়া দিতে পারছিল না মুখ বন্ধ থাকায়। নীল তার খুব কাছে এগিয়ে এসেছে। সে প্রবলভাবে নড়াচড়া করতেই পায়ের যন্ত্রণা বেড়ে গেল।

ঝটপট শব্দ কানে গিয়েছিল নীলের। সে সতর্ক চোখে চারপাশে দেখতে লাগল। ঠিক তখনই কিছু একটা তীব্র গতিতে ছুটে এসে তার কপালে আঘাত করল। চেষ্টা করেও মাথা সরাতে পারল না নীল। মুহূর্তেই পৃথিবীটা অন্ধকারে ঢেকে গেল। দু' হাতে মাথা চেপে হাঁটু মুড়ে বসে পড়তেই আর একটা পাথরের টুকরো তার কানের ওপর আঘাত করল। সে ছিটকে পড়ে গেল মাটিতে। রিভলভার পড়ে গেল একপাশে। নীল জ্ঞান হারাল।

সুন্দর দ্রুত দৌড়ে এল কাছে। তার খুব আনন্দ হচ্ছিল। নীলের পরনের জামা ছিঁড়ে ফেলে তাই দিয়ে দুটো হাত পিছমোড়া করে বেঁধে ফেলল সে। পা দুটোও বাদ দিল না। তারপর রিভলভার তুলে নিল। এটা কী করে ব্যবহার করতে হয় সে জানে না। একটু ভেবে একটা পাথরের আড়ালে লুকিয়ে রাখল সেটা।

এত সব কাণ্ড ঘটে গেল ওপরে, কিন্তু ক্যাম্পের কাছে থাকা নীলের কর্মচারীরা তা টের পায়নি। তারা মেজরের কাণ্ডকারখানা নিয়ে হাসাহাসি করছিল। সুন্দর নীচে নেমে আড়ালে থেকে তাদের দেখল। সে অমল সোম বা অর্জুনকে খুঁজে পাচ্ছিল না। ওঁদের খবরটা দিলে এখনই সমস্যার সমাধান হয়ে যায়। সে চিৎকার করে ডাকবে কি না ভাবছিল, ঠিক তখনই নাক ডাকার আওয়াজ পেল। যে খাঁচাটার কাছে সে দাঁড়িয়ে ছিল, শব্দ বের হচ্ছে সেখান থেকেই। ওটা যে নাক ডাকার শব্দ তা, প্রথমে ঠাওর করতে পারেনি সুন্দর। শেষ পর্যন্ত কৌতূহলে কাপড়টা তুলতেই দেখল, পা ছড়িয়ে বসে মেজর ঘুমোচ্ছেন। তাঁর কোল ঘেঁষে শুয়ে রয়েছে সেই রং-করা পাহাড়ি ছাগলটা।

সুন্দর খোঁচা মারতেই মেজর হকচকিয়ে সোজা হলেন। ঠোঁটে আঙুল চেপে

তাঁকে শব্দ করতে নিষেধ করল সুন্দর। তারপর কাপড়ের আড়ালে-আড়ালে খাঁচার মুখটায় চলে গিয়ে দরজা খুলে দিল। মেজর দ্রুত বেরিয়ে এসে বললেন, "ধন্যবাদ।"

"কথা বলবেন না। লোকজন কাছেই আছে।"

মেজর ওকে অনুসরণ করে কিছুটা দূরে চলে আসামাত্র সেই ফুলটার কথা মনে করতে পারলেন। সঙ্গে-সঙ্গে তিনি ব্যস্ত হয়ে পড়লেন ওই গাছটার কাছে যাওয়ার জন্য। তিনি বললেন, "তুমি বুঝতে পারছ না সুন্দর। ওই ফুলটার রহস্য আছে। ওটা আমাকে পেতেই হবে। এই রকম রহস্যের জন্যে পৃথিবী তোলপাড় করি আমি।"

যে মানুষটা একটু আগে খাঁচায় বসে নাক ডাকছিল, সে পৃথিবী কী করে তোলপাড় করে, বুঝতে পারল না সুন্দর। সে জিজ্ঞেসা করল, "ফুল কোন গাছে আছে?"

"ওই ওপাশে। অত বড় গাছে মাত্র একটাই ফুল। কিন্তু এত উঁচুতে আর ডাল খুব সরু বলে আমি উঠতে পারিনি। বাট আই মাস্ট ট্রাই এগেইন।"

মেজরকে অনুসরণ করে জঙ্গলের মধ্যে দিয়ে কিছুটা যেতেই মেজর দাঁড়িয়ে পড়লেন, "হু ইজ শি? মিসেস ব্যানার্জি বলে মনে হচ্ছে, উনি এখানে কেন?"

"তা তো বলতে পারব না। তবে কাছে না যাওয়াই ভাল।"

"কিন্তু উনি তো খুব বিদুষী মহিলা। ভাইয়ের অন্যায় সমর্থন করেন না।"

"সমর্থন না করলে ভাই এত অন্যায় করার সাহস পায় কী করে?"

"ঠিক। কিন্তু উনি ওখানে দাঁড়িয়ে থাকলে আমি গাছটার কাছে যেতে পারব না। মুশকিল হয়ে গেল! ওই যে গাছটা দেখছ, ওর মগডালে ফুল ফুটেছে।"

মেজরের কথা শুনে সুন্দর এ-পাশ ও-পাশে ঘুরে ঘুরে ফুলটাকে দেখার চেষ্টা করে বিফল হয়ে কাছাকাছি একটা গাছে উঠে গেল। বেশ কিছুটা ওঠার পর দূরের গাছের মগডালে ফুলটাকে দুলতে দেখল। এমন ফুল সে কোনও দিন দেখেনি। হঠাৎ মাথায় বুদ্ধিটা খেলল। সে গুলতি বের করে টিপ করল। সাঁ করে ছুটে গেল ছোট্ট পাথরটা। বোঁটার একটু ওপরে আঘাত করতেই ফুলটা টুক করে খসে পড়ল নীচে।

মিসেস ব্যানার্জি উদ্বিগ্ন হয়ে নীচে দাঁড়িয়ে ছিলেন। হঠাৎ দেখলেন গাছের ওপর থেকে একটা ফুল খসে পড়ল নীচে। বেশ বড়সড় এবং নধর ফুল, যা তিনি কখনও আগে দেখেননি। ফুলটা এত টাটকা যে, বোঁটা খসে পড়ার কোনও কারণ নেই। তিনি একটু এগিয়ে গিয়ে ওটাকে তুললেন। তারপর মাথা তুলে দেখার চেষ্টা করলেন।

সুন্দর ঘাবড়ে গেল। মেমসাহেব যে ফুলটা কুড়িয়ে নিতে পারেন, তা ওর মাথায় আসেনি। এখন যদি তিনি ফুলটা না দেন, তা হলে মেজর তাকে...। সে দ্রুত গাছ থেকে নেমে এল, "আমি ফুলটাকে পেড়ে ফেলেছি।"

"পেড়ে ফেলেছ ? কোথায় ?" মেজর উত্তেজিত।
"মেমসাব তুলে নিয়েছেন। ওঁর সামনে পড়েছিল।"
"সর্বনাশ!" মেজর আর দাঁড়ালেন না। সুন্দর আপত্তি করছে জেনেও দৌড়ে গেলেন সামনে। মিসেস ব্যানার্জি ফুল হাতে দাঁড়িয়ে দেখলেন দাড়িওয়ালা মোটাসোটা একটি মানুষ তাঁর দিকে দ্রুত এগিয়ে আসছে।
"এক্সকিউজ মি ম্যাডাম।"
"আপনি ?"
"আমি আপনার বাগানে মিস্টার সোমের সঙ্গে গিয়েছিলাম। আমি একজন অভিযাত্রী। আপনার হাতে যে ফুলটা রয়েছে, তার সন্ধানে এখানে এসেছি। অনুগ্রহ করে ফুলটা আমাকে দিন।" হাত বাড়ালেন মেজর।
"এটা কী ফুল ?"
"আমি নাম জানি না।"
"আপনি এখানে ফুলের সন্ধানে এসেছেন ?"
"হ্যাঁ।"
"আপনার সঙ্গীরা ?"
"ওদের আসার উদ্দেশ্য আলাদা। দিন।"
"আপনি এতক্ষণ কোথায় ছিলেন ?"
"খাঁচায়। আপনার ভাই আমাকে বন্দি করে রেখেছিল। ক্রিমিন্যাল অফেন্স।"
"কী করে বেরিয়ে এলেন ?"
"সেটা বলা যাবে না। দিন ফুলটা।"
"আপনাকে অপেক্ষা করতে হবে। আমার ভাই এখনই ফিরে আসবে।"
"আপনার ভাই একজন ক্রিমিন্যাল। আপনি তাকে প্রশ্রয় দিচ্ছেন ?" মেজর চিৎকার করলেন, "আপনার স্বামী খুব শ্রদ্ধেয় মানুষ ছিলেন।"
"তাঁর সঙ্গে আমার ভাইয়ের কোনও রক্তের সম্পর্ক ছিল না।" বেশ অহঙ্কারী গলায় বললেন মিসেস ব্যানার্জি। মেজর ফাঁপরে পড়লেন। একজন মহিলার ওপর জোর খাটানো যায় না। হঠাৎ তাঁর মাথায় বুদ্ধি খেলে গেল, "মিসেস ব্যানার্জি। এটা একটা অসাধারণ ফুল, প্যারিসের একটি বিখ্যাত 'পারফিউম' ওই ফুল থেকে তৈরি হয়। দশ আউন্সের দাম দেড়শো ডলার। দারুণ গন্ধ।"
মিসেস ব্যানার্জি ফুলটার দিকে তাকালেন। তারপর সেটাকে নাকের নীচে নিয়ে এসে ঘ্রাণ নেওয়ার চেষ্টা করলেন। দ্বিতীয়বারেই তাঁর চোখ বন্ধ হল। মেজর লক্ষ করলেন ওঁর পা টলছে। মাটিতে পড়ার আগেই তাঁকে ধরে ফেললেন মেজর। ধীরে-ধীরে ঘাসের ওপর বসে পড়ে দু' হাতে মাথা চেপে ধরলেন মহিলা। আর ঠিক তখনই পেছনে হই-হই আওয়াজ উঠল। মেজর

চমকে পেছনে তাকালেন। কালো গোলার মতো কিছু ছুটে আসছে। কোনওমতে তিনি সরে দাঁড়াতেই সেটা মিসেস ব্যানার্জির শরীর ঘেঁষে বেরিয়ে গেল। কিন্তু আর্তনাদ করে উঠলেন মেজর। ছুটে যাওয়া সারাওয়ের পায়ের চাপে ফুলটা থেঁতলে গিয়েছে পুরোপুরি। ঘাসের সঙ্গে মিশে গিয়েছে বলা যায়। কোনও মতেই তাকে আর ফুল বলা যায় না।

পেছন-পেছন যারা ছুটে আসছিল, তারা এবার মেজর এবং সুন্দরকে দেখে থমকে গেল। মেজর চিৎকার করলেন, "কে ওকে তাড়া করেছিল ? কে ? এগিয়ে এসো। আমি ধড় থেকে মুণ্ডুটা ছিঁড়ে ফেলব। শয়তানের দল সব।"

সঙ্গে সঙ্গে লোকগুলো উলটো দিকে দৌড়াল। রুমাল পেতে মেজর ফুলের অবশিষ্টাংশ তোলার চেষ্টা করলেন। আর তখনই চিৎকার ভেসে এল। চাপা অস্পষ্ট মানুষের গলা। একাধিক। সুন্দর ছুটল।

ফরেস্ট বাংলোয় বসে কথা হচ্ছিল। ডি এফ ও সাহেব, থানার বড়বাবু, রেঞ্জারও আছেন সঙ্গে। ঘোষাল স্বীকার করেছে। নীল মুখ খোলেনি, কিন্তু ঘোষালের স্টেটমেন্ট তাকে বাঁচাতে পারবে না। অমল সোম বলছিলেন, "সবচেয়ে অবাক হয়েছি মিসেস ব্যানার্জির ভূমিকা দেখে। তিনি যে ভাইয়ের সঙ্গে হাত মিলিয়েছেন, আমি কল্পনা করিনি। তবে এবারে আমরা শেষ পর্যন্ত কী করতে পারতাম, তাতে সন্দেহ আছে। যা কিছু কৃতিত্ব, তা সুন্দরের। কী বলো অর্জুন ?"

অর্জুন বলল, "হ্যাঁ। ও না থাকলে আমরা হয়তো আর ফিরতাম না।"

ডি এফ ও জিজ্ঞেস করলেন, "সে কোথায় ? আমি তাকে ফরেস্টে চাকরি দিতে চাই। ওর মতো লোক আমাদের দরকার।"

অর্জুন বলল, "সে এখন বুক ফুলিয়ে বাড়ির লোকের সঙ্গে দেখা করতে গিয়েছে। কিন্তু অমলদা, আপনি লক্ষ করেছেন, জঙ্গল থেকে ফেরার পর মেজর একদম চুপ করে গিয়েছেন। একটাও কথা বলছেন না।"

একটু দূরে বসা মেজর শব্দ করে নিশ্বাস ফেললেন, "পরশমণি পেয়েও যে হারায়, তার দুঃখ তোমরা বুঝবে না হে। তবে মিসেস ব্যানার্জির কথা বলছিল মিস্টার সোম, ফুলেও যে বিষের গন্ধ থাকে, সেটা আর একবার প্রমাণিত হল, তাই না ?"

## গ্রন্থ-পরিচয়

**কালাপাহাড়** । মণ্ডল বুক হাউস ।
প্রথম সংস্করণ—আশ্বিন ১৩৯৮ । তৃতীয় মুদ্রণ—চৈত্র ১৩৯৯ ।
পৃ. ১৬৭, মূল্য ৩০·০০ ।
উৎসর্গ : এই বিশ্বের কিশোর গোষ্ঠীকে
প্রচ্ছদ . গণেশ বসু ।
অলংকরণ : রুচিরা মজুমদার ।

**অর্জুন বেড়িয়ে এলো** । আনন্দ পাবলিশার্স প্রাইভেট লিমিটেড ।
প্রথম সংস্করণ—জানুয়ারি ১৯৯৩ । দ্বিতীয় মুদ্রণ—মার্চ ১৯৯৬
পৃ ১৪৪, মূল্য ৩৫·০০ ।
প্রচ্ছদ : অনুপ রায় ।
সূচি : অর্জুন বেড়িয়ে এলো, কার্ভালোর বাক্স ।

**রত্নগর্ভা** । আনন্দ পাবলিশার্স প্রাইভেট লিমিটেড ।
প্রথম সংস্করণ—জানুয়ারি ১ ৯৪ ।
পৃ ১১১, মূল্য ২৫·০০ ।
প্রচ্ছদ ও অলংকরণ : অনুপ রায় ।

**ম্যাকসাহেবের নাতনি** । আনন্দ পাবলিশার্স প্রাইভেট লিমিটেড ।
প্রথম সংস্করণ—জানুয়ারি ১৯৯৫ ।
পৃ ১৪৯, মূল্য ৩৫·০০ ।
উৎসর্গ : অর্ণব মিত্র স্নেহাস্পদেষু ।
প্রচ্ছদ ও অলংকরণ : বিমল দাস ।

**ফুলে বিষের গন্ধ** । আনন্দ পাবলিশার্স প্রাইভেট লিমিটেড ।
প্রথম সংস্করণ—জানুয়ারি ১৯৯৬ ।
পৃ ১৯৫, মূল্য ৫০·০০ ।
প্রচ্ছদ ও অলংকরণ : দেবাশিস দেব ।